**শ্রীমহম্মদ সফিউল্লা:** জাঙ্গীপাড়ার রাজবলহাট এবং চন্ডীতলার বেগমপুর এই দুটো গ্রামে বহু অধিবাসীর বাস। এখানকার প্রত্যেকটা বাড়িতে যাতে বিদ্যুৎ পেঁাছে দেওয়া যায় তার ব্যবস্থা করবেন কি? আমরা যদি জয়েন্টলি লিখি আপনি ব্যবস্থা করবেন কি?

**Mr. Speaker:** It is a request for action.

**শ্রীরজনীকান্ত দলুই:** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে গ্রামে বিদ্যুৎ পেঁাছে দেওয়ার যে পরিকল্পনা নেওয়া হয়েছে এই পরিকল্পনা সাকসেসফুল করতে গেলে কি কি প্রসিডিওরে এগোতে হবে?

### নূতন শিল্পসংস্থা স্থাপন

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৩।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি নূতন শিল্পসংস্থা গড়ে তোলার পরিকল্পনা লওয়া হয়েছে;

(খ) ঐ নূতন শিল্পগুলিতে অদূর ভবিষ্যতে কত বেকারের কর্ম সংস্থান হবে; এবং

(গ) মুর্শিদাবাদে নূতন কি কি শিল্পসংস্থা হবে?

**শ্রীতরুণকান্তি ঘোষ:** (ক) পশ্চিমবঙ্গে ৩৮৮টি নূতন শিল্পস্থাপনের প্রস্তাব বর্তমান সরকার পাইয়াছেন।

(খ) এই শিল্পগুলিতে নূতন কর্মসংস্থান হইবার বিশেষ সম্ভাবনা আছে। তবে সঠিক কতজনের কর্মসংস্থান হইবে তাহা বলা সম্ভব নহে।

(গ) মুর্শিদাবাদের ফরাক্কা অঞ্চলকে একটি নূতন শিল্প অঞ্চল (গ্রোথ সেন্টার) হিসাবে গড়িয়া তোলার সিদ্ধান্ত লওয়া হইয়াছে। এই অঞ্চলে একটি নাইলন-৬ ফিলামেন্ট কারখানা স্থাপনের সিদ্ধান্ত লওয়া হইয়াছে।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, মুর্শিদাবাদ জেলার ফরাক্কাতে কি কি শিল্প স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে?

**শ্রীতরুণকান্তি ঘোষ:** নাইলন কারখানাটা হতে পারে, স্কুটার ফ্যাক্টরী যেটা করার কথা হচ্ছে সেটা হতে পারে, আমরা চিন্তা করছি একটা মিনি স্টিল প্ল্যান্ট করা যায় কিনা ইত্যাদি। বেসিক শিল্প করার কথা আমরা চিন্তা করছি।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, বর্ধমান জেলায় কি কি শিল্প স্থাপনের জন্য লাইসেন্স দেবার ব্যবস্থা করেছেন?

**শ্রীতরুণকান্তি ঘোষ:** এ সম্পর্কে আলাদা প্রশ্ন দেবেন, উত্তর দেব।

**শ্রীমহম্মদ ইদ্রিস আলি:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, মুর্শিদাবাদ জেলায় ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** ইন্ডাস্ট্রিয়াল এস্টেট আর গ্রোথ সেন্টার এ দুটো আলাদা জিনিস। ইন্ডাস্ট্রিয়াল এস্টেট যেগুলি সেগুলি ক্ষুদ্র এবং কুটির শিল্পের জন্য। এ ব্যাপারে আমার সহকর্মী প্রত্যেক জেলাতে একটা করে করবার জন্য আমার সামনেই কথা বলেছেন। আর গ্রোথ সেন্টার বড় ইন্ডাস্ট্রি করবার জন্য। এ ব্যাপারে ফরাক্কায় করবার কথা আছে।

**শ্রীনারায়ণ ভট্টাচার্যঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, উত্তরবঙ্গে কোন শিল্প স্থাপনের কথা চিন্তা করছেন কিনা?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** চিন্তা করছি, পরিকল্পনা আছে এবং নিশ্চয় করবো।

### হলদিয়ায় নিযুক্ত কর্মচারী

*২৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫০।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়ার বিভিন্ন পরিকল্পনায় চলতি বৎসরে কতজন কোন্ কোন্ শ্রেণীর কর্মচারী নিয়োগ করা হইয়াছে;

(খ) ঐ কর্মচারিগণের মধ্যে পশ্চিমবঙ্গের কতজন এবং অন্যপ্রদেশের কতজন; এবং

(গ) হলদিয়া এমপ্লয়মেন্ট বোর্ড-এর বর্তমান সদস্যগণের নাম কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** (ক) চলতি বৎসরের মধ্যে পরিকল্পনার কাজ কিছু কিছু আরম্ভ হইয়াছে। একটা বড় সংখ্যায় সরাসরি নিয়োগের প্রশ্ন এখনও দেখা দেয় নি।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) হলদিয়া এমপ্লয়মেণ্ট বোর্ড-এর সদস্য হলেন -

(১) শ্রীঅহীন্দ্র মিশ্র, এম এল এ,

(২) শ্রীসুধীরচন্দ্র বেরা, এম এল এ,

(৩) শ্রীশরদিন্দু সামন্ত, এম এল এ; এবং

(৪) অ্যাসিট্যান্ট এমপ্লয়মেন্ট অফিসার, হলদিয়া।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** চলতি বৎসরে কত হয়েছে সে সম্বন্ধে কি বললেন বুঝতে পারলাম না।

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** একজাক্ট ফিগারটা নেই। এখনও পর্যন্ত যে কাজ হচ্ছে তাতে কিছু কাজ কন্ট্রাক্টর দিয়ে হচ্ছে, এর ফলে হয়ত কিছু সময়ের জন্য কাজ হল, ফলে একজাক্ট ফিগারটা বলা ডিফিকাল্ট। একটা প্রকল্প চালু হবার পর পারমানেন্ট এমপ্লয়মেন্ট হলে বলতে পারি, এত লোক কাজ করছে। এখানে কোন সময় হয়ত এক হাজার আবার কোন সময় ৩০০ লোক কাজ করছে, সেইজন্য বলেছি, এটা বলা শক্ত।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, চলতি বৎসরে প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় শ্রেণীর কিছু কর্মচারী নিয়োগ করা হয়েছে কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** এটা আমি পরে খোঁজ নিয়ে বলব। আমি আগেই বলেছি, এটা ফ্লাকচুয়েটিং ফিগার, সেইজন্য বলা শক্ত। তবে ক্লাস থ্রিতে কত নেওয়া হয়েছে সেটা পারমানেন্ট জব তাতে, সেটা আমি পরে বলব।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** আমি এটা এইজন্য জানতে চাই যে, এটা জানলে অন্যান্য প্রদেশের কত লোক আছেন সেটা পরিষ্কার হয়ে যেত, সেটা বলতে কোন অসুবিধা ছিল না এবং তা জানলে আমাদেরও বিবেচনা করতে সুবিধা হত। কিন্তু তার পরিষ্কার জবাব আমরা পাই নি। যাই

হোক, আমার জিজ্ঞাস্য, পশ্চিমবঙ্গে বেকার সমস্যার সমাধানের জন্য পশ্চিমবঙ্গ কত পারসেন্ট পাবে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলে পশ্চিমবঙ্গ সরকার কোন কোটা ঠিক করেছেন কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** আমরা এই দাবি রেখেছি যে, যেখানে কারখানা হবে সেই প্রদেশে উপযুক্ত লোক পাওয়া গেলে সেই প্রদেশের লোকেদের দেওয়া উচিত। এখন এ সম্বন্ধে তো এগ্রিমেন্ট সরকারের সঙ্গে হতে পারে না। তবে জেনারেলি সব জায়গায় আমরা এই দাবি রেখেছি যে, আমাদের পশ্চিমবাংলায় এত বেকার রয়েছে, কাজেই তাদের চাকরি দিতে হবে।

[1-30—1-40 p.m.]

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, আপনি জানেন যে বিহার ফর বিহারিজ ধ্বনি উঠেছে এবং উড়িষ্যাতেও সেই ধ্বনি উঠেছে। পশ্চিমবঙ্গে আপনি জানেন অন্য প্রদেশ থেকে অনেক লোক এসে চাকুরি করেন। এই সম্পর্কে পরিষ্কারভাবে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে সরকার শুধু বাঙ্গালীদের চাকুরি দেবার ব্যবস্থা করার বিষয় চিন্তা করছেন কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** আমার তরফ থেকে এবং সরকারের তরফ থেকে নিশ্চয়ই চেষ্টা করবো যাতে বাঙ্গালীর ছেলেরা চাকুরি পায়, কিন্তু বিহার ফর বিহারিজ, উড়িষ্যা ফর উড়িয়াজ যে কথা বললেন, এই রকম কোন নীতি আমরা বিশ্বাস করি না।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** এই যে এমপ্লয়মেন্ট বোর্ড, এই বোর্ড কি কর্মে নিয়োগ করবেন, না, সিলেকশনের জন্য অন্য কোন কমিটি আছে?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** এটা হচ্ছে এমপ্লয়মেন্ট বোর্ড, যেটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে হেল্প করে। প্রত্যেক কোম্পানীর আলাদা আলাদা আছে, তাদের সিলেকশন বোর্ড থাকবে বা আছে।

**শ্রীভুপালচন্দ্র পান্ডাঃ** এখানে প্রশ্ন রয়েছে কোন শ্রেণীর কতজন কর্মচারীকে নিয়োগ করা হয়েছে, এখানে ক্লাস ফোর অ্যান্ড ক্লাস থ্রি-র হিসাব বললেই তো অ্যানসার পাওয়া যেতে পারে?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** আমি বলতে চাইছি, ওখানে এখন যা কাজ হচ্ছে, তার মেজর কাজ হচ্ছে কন্ট্রাক্টার মারফত। ধরুন হলদিয়ায় যে রিফাইনারী তৈরি হচ্ছে, আবার হলদিয়া ফার্টিলাইজার প্ল্যান্ট যা তৈরি হচ্ছে, তারা বিভিন্ন লোক দিয়ে কাজ করাচ্ছে। এটা পার্মানেন্ট কিছু করানো হচ্ছে না। আজকে হয়তো একটা ফিগার দেখা গেল, ১০ দিন পরে কমপ্লিটলি ডিফারেন্ট ফিগার হয়ে যাবে। সুতরাং এই ফিগার দেওয়া শক্ত। কোন ফিগার দেবো? দ্যাট ওয়াজ মাই অ্যানসার।

**শ্রীভুপালচন্দ্র পান্ডাঃ** এখানে এই প্রশ্নের জবাব তো দেওয়া যায় যে, হলদিয়া এরিয়ায় সি পি সি, তার কটা পার্মানেন্ট স্টাফ, আই ও সি-র কটা পার্মানেন্ট স্টাফ আছে, ফার্টিলাইজারে কটা পার্মানেন্ট স্টাফ আছে এবং নূতন কত নিযুক্ত হয়েছে, সেটা দেওয়া যায় তো?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** আপনি প্রশ্নটা একটু পড়ে দেখুন—হলদিয়ার বিভিন্ন পরিকল্পনায় চলতি বৎসরে কতজন কোন্ কোন্ শ্রেণীর কর্মচারী নিয়োগ করা হইয়াছে। অতএব এই প্রশ্নের উত্তর দেওয়া কি সম্ভব? একজন কন্ট্রাক্টার হয়ত কিছুদিন কাজ করালেন, তারপর ১৫ দিন বাদে অন্য কেউ কাজ করেছেন, সুতরাং এই সম্বন্ধে বলা সম্ভব নয়। যদি সেই ভাবে প্রশ্ন করতেন তা হলে হয়তো বলতে পারতাম।

**শ্রীকানাই ভৌমিকঃ** এমপ্লয়মেন্ট বোর্ডের যে তিনজন সদস্যের নাম করলেন তার মধ্যে লোকাল এম এল এ-কে রাখা হল না কেন বলতে পারেন? ওটা কি সি পি আই বলে রাখা হল না?

**শ্রীপ্রদীপ ভট্টাচার্যঃ** সি পি আই বলে রাখা হয় নি, এই রকম কোন প্রশ্ন ওঠে না, এমপ্লয়মেন্ট বোর্ডের অ্যাপয়েন্টমেন্ট লেবার ডিপার্টমেন্ট করেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে হেল্প করার জন্য। এটার উত্তর দেওয়া শক্ত, সি পি আই-এর প্রশ্ন এখানে ওঠে না।

**শ্রীকানাই ভৌমিক:** তিনজন এম এল এ রাখা হয়েছে বোর্ডে, তার মধ্যে লোকাল এম এল এ-কে রাখা হল না কেন বলতে পারেন কি?

**শ্রীপ্রদীপ ভট্টাচার্য:** মাননীয় সদস্য বোধ হয় একটা জিনিস ভুল করছেন। যে এম এল এ-দের কমিটি তৈরি করা হয়েছিল সেই কমিটি দু-মাসের জন্য তৈরি করা হয়েছিল এবং তাদের কাজ শেষ হয়ে গেছে, সেই কমিটির ফাংশান শেষ হয়ে গেছে এবং নূতন ক'রে আবার কমিটি তৈরি করা হচ্ছে। সুতরাং এই ধরনের কোন প্রশ্ন তোলা উচিত নয়।

**শ্রীকানাই ভৌমিক:** যখন দু'মাসের জন্য কমিটি তৈরি করা হয়েছিল তখন ওখানকার লোকাল এম এল এ-র নামটা লিস্টে স্থান পেল না কেন?

**শ্রীপ্রদীপ ভট্টাচার্য:** তার নামটা ওখানে ছিল কিনা দেখতে হবে। ওটা ওনার ডিপার্ট-মেন্টের ব্যাপার নয়, আমি জানি না তার নাম আছে কিনা, তবে আমি এটা বলতে পারি যে, কোন মটিভ নিয়ে এটা করা হয় নি।

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** এখন পর্যন্ত পশ্চিমবাংলায় কতগুলি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটি নিযুক্ত আছে?

**শ্রীপ্রদীপ ভট্টাচার্য:** উনি বললেন যে, কমিটি আছে, আমি বলছি যে, এখন কোন কমিটি নাই। সুতরাং এটা বেসিক্যালি ডিফারেন্ট কথা হয়ে যাচ্ছে।

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** যে কমিটিগুলি হয়েছিল সেই কমিটিগুলিতে কংগ্রেস এম এল এ ছাড়া অন্য কোন পার্টির এম এল এ-রা কোথাও কোন এমপ্লয়মেন্ট কমিটিতে নিযুক্ত হয়েছিল কি?

**শ্রীপ্রদীপ ভট্টাচার্য:** মাননীয় সদস্য বিশ্বনাথবাবু ভুল করছেন, আমাদের ২১৬ জন কংগ্রেসী এম এল এ-র মধ্যে এমন অনেক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটি ছিল যাতে এক জনও ছিলেন না।

**শ্রীমতী গীতা মুখার্জি:** এমপ্লয়মেন্টের ব্যাপারে ওখানে কথা ছিল যে, এভিকটেড পপুলেশন অগ্রাধিকার পাবে, সেই কারণে বিশেষ ক'রে এখানকার লোকাল এম এল এ-কে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নেওয়া উচিত ছিল। এটা অত্যন্ত সাধারণ ব্যাপার, অথচ এটা কেন করা হ'ল না তা বুঝতে পারলাম না?

**শ্রীপ্রদীপ ভট্টাচার্য:** এটা হলদিয়ার সমস্যা, অনেক জায়গায় কংগ্রেস এম এল এ-রাও ছিলেন না, অনেক ইমপর্টেন্ট এলাকায়। আজকে হলদিয়াতে এমপ্লয়মেন্ট পোটেনসিয়ালিটি রয়েছে আর কোথাও নেই এটা ধরা হচ্ছে কেন?

**শ্রীবিজয়সিং নাহার:** আমার মনে হচ্ছে, মন্ত্রিমহাশয় উত্তর দিচ্ছেন, কিন্তু তিনি পড়ে বা দেখে আসেন নি। বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী তার উত্তর দিলেন যে, হলদিয়াতে এমপ্লয়মেন্ট বোর্ড-এর বর্তমান সদস্যদের নাম, এবং তাতে তিন জন সদস্যর নাম বললেন। এখন শ্রমমন্ত্রী বলছেন যে, ওটা পুরনো, এখন তা হ'লে কোনটা ঠিক, এক মন্ত্রী এক কথা বলছেন, আবার আর এক মন্ত্রী আর এক কথা বলছেন, এই ভাবে হাউসকে মিস ইনফর্ম করা হচ্ছে, ভুল ইনফরমেশন দেওয়া হচ্ছে।

**শ্রীপ্রদীপ ভট্টাচার্য:** আপনি একটা জিনিস ভুল করছেন, সেটা হচ্ছে এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি, কয়েক মাসের জন্য এক্সপেরিমেন্ট ক'রে দেখাবার জন্য কমিটি করা হয়েছিল। সেখানে রিপোর্টে বলা হয়েছিল এই কমিটিগুলির আয়ু দু'মাস পর্যন্ত থাকবে। মাননীয় মন্ত্রী যে কথা বলেছেন তাতে তিনি কিছুই ভুল বলেন নি, মাননীয় মন্ত্রী এই দৃষ্টিভঙ্গিতে জিনিসটার ব্যাখ্যা করেছেন। সেই কমিটি ভেঙ্গে দেওয়ার রিপোর্ট এখন পর্যন্ত এসে পৌঁছয় নি, সেই জন্য তিনি বলেছেন যে, এই কমিটিতে তিন জন এম এল এ আছেন। এই কমিটিগুলিকে ভেঙ্গে দেওয়ার অর্ডার রিসেন্টলি দেওয়া হয়েছে। আমি ভাল ক'রে জানি এবং আমি জেনে শুনে বলছি, কমিটি নেই। আর আমি একটা কথা জানিয়ে দিতে চাই যে, এটা অত্যন্ত সাধারণ ব্যাপার, এটা নিয়ে হাউসের মধ্যে এত কথা বলবার কোন কারণ নেই।

**শ্রীকানাই ভৌমিক:** সাধারণ কি অসাধারণ সেটা অন্য কথা, আমার মনে হয় অসাধারণ, মাননীয় মন্ত্রিমহাশয় মনে করলেন সাধারণ। আমার কথা হচ্ছে যে, হলদিয়া এমপ্লয়মেন্ট বোর্ড ভেঙ্গে দেওয়ার অর্ডার কবে দেওয়া হয়েছিল?

**শ্রীপ্রদীপ ভট্টাচার্য:** সেটা আমি এখন বলতে পারছি না। আপনি আলাদা প্রশ্ন করবেন, আমি উত্তর দেব।

**শ্রীকানাই ভৌমিক:** সরকার এই ধরনের কমিটি গঠন করবার সময় স্থানীয় এম এল এ-দের যুক্ত করবার কথা চিন্তা করছেন কি, অ্যাজ এ প্রিন্সিপল?

(নো-রিপ্লাই)

**শ্রীনন্দলাল গুরুং:** আমাদের দার্জিলিং-এ যে গভর্নমেন্ট প্রেস-এ নেওয়া হচ্ছে, সে ব্যাপারে আমাদের মাননীয় মন্ত্রী বলতে পারবেন কি লোকাল পিপলদের এমপ্লয়মেন্ট হবে, না এক্সচেঞ্জ থেকে যাবে? ২/৪ মাস আগে ফুড ডিপার্টমেন্টের এবং সিভিল সাপ্লাই-এ যে ভেকেন্সি ছিল সেখানে প্লেন থেকে লোক গেল এবং তারা পেয়েছে, কিন্তু আমাদের দার্জিলিং-এর একটি লোকও সেখানে পেল না কেন এটা কি মন্ত্রিমহাশয় বলতে পারবেন?

[1-40—1-50 p.m.]

**Shri Tarun Kanti Ghosh:** You kindly put a question and I shall certainly answer. This press has been shifted to Darjeeling for the purpose of printing all the materials mainly in Nepali and naturally it would be prudent for us to appoint people who can speak and read Nepali. That is the only way by which we can really run the press. So, you should not have any worry that we will send men from here. We shall certainly appoint people from the hill area for which this press has been shifted there.

**শ্রীনন্দলাল গুরুং:** চীফ মিনিস্টার বলেছিলেন যে, ডিস্ট্রিক্ট-এর মধ্যে লোক পাওয়া গেলে আগে তাদেরই নেওয়া হবে। কিন্তু ফুড সাপ্লাই-তে যে ভেকেন্সি হ'ল সেখানে তাতে কি একজনও দার্জিলিং ডিস্ট্রিক্টের লোক পাওয়া গেল না?

**Mr. Speaker:** This question does not arise out of the present question.

**শ্রীকানাই ভৌমিক:** ভবিষ্যতে যদি হলদিয়াতে এমপ্লয়মেন্ট বোর্ড হয়, তা হ'লে লোকাল এম এল এ-কে প্রেফারেন্স দেওয়া হবে কি না?

**Shri Tarun Kanti Ghosh:** You are asking a question of policy or principle about a different department.

আমি এটুকু বলতে পারি যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ কিছু এম এল এ-কে সংযোগ ক'রে দেওয়া যাতে দুর্নীতি বন্ধ করান যায়। এনিয়েই প্রথম ঠিক হয়েছিল। সি পি আই ব'লে দেওয়া হবে না. নিশ্চয় এটা কোন প্রশ্ন নয়। আগের নাম পিছনে দেওয়া, পেছনের নাম আগে দেওয়া হ'ত বলে অনেক কমপ্লেন হত। লোকাল কি না সে প্রশ্ন ছিল না, প্রশ্ন ছিল যে কিছু এম এল এ-কে যোগ ক'রে দেওয়া হবে যাতে দুর্নীতি না হয়। লোকাল এম এল এ বলতে কি বুঝবেন। বারাকপুরে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে তাতে সেখানে তাদের একটা বিরাট এলাকা নিয়ে চাকুরি দেবার ব্যবস্থা করতে হয়। এই বিরাট এলাকাতে ২০।১৫ জন এম এল এ আছেন, তাঁদের সবাইকে কি রাখতে হবে? হলদিয়া ব'লে লোকাল এম এল এ-এর প্রশ্ন উঠছে, কিন্তু সারা পশ্চিমবাংলার পরিপ্রেক্ষিতে লোকাল এম এল এ হয় না। আপনি একটা পলিসির প্রশ্ন তুলেছেন, লোকাল এম এল এ থাকবে কি না? এ রকম আমাদের কোন ডিসকাসন হয় নি, ডিসকাসন-এর মধ্যে ঠিক হয়েছিল যে, এম এল এ রাখা হোক। এখন সেই এম এল এ সেই ডিস্ট্রিক্ট বা সেই কনস্টিটিউয়েন্সি হবেন কিনা সেটা বলতে পারছি না।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, শচীনন্দনবাবুর কোশ্চেন আর একজন মেম্বার করতে চাচ্ছিলেন, কিন্তু শুনলাম যে, অ্যাসেম্বলীতে নাকি নুতন নিয়ম হয়েছে যে, মেম্বারের প্রশ্ন তিনি অনুপস্থিত থাকলে স্পিকারের পারমিশান নিয়ে অন্য কেউ সেটা করতে পারবেন। এই নিয়ম কবে থেকে হল বা কে করলেন? আমি ১৫ বছর এখানকার

সদস্য আছি। এটা আমাদের চিরকালের অধিকার যে, যদি কোন সদস্য অনুপস্থিত থাকেন অন্য যে কোন সদস্য স্পিকার-এর পারমিশান নিয়ে সেই প্রশ্ন করতে পারেন। এই প্রশ্ন তোলার অধিকার কি করে লুপ্ত হ'ল, হল কি না, দয়া করে জানাবেন কি?

**মিঃ স্পীকার:** আমি আগেও এর জবাব দিয়েছি। গত সেসান থেকে আমি এটা ফলো করছি যে, মেম্বার্স যাঁরা উপস্থিত থাকবেন তাঁরা কোয়েশ্চেন তুলবার অগ্রাধিকার পাবেন কেন না, এক একটা দিনে ২৫/৩০টি ক'রে কোয়েশ্চেন থাকে। কোয়েশ্চেনকারী মেম্বার যিনি উপস্থিত থাকেন, তাঁর কোয়েশ্চেনের ব্যাকগ্রাউন্ডে তিনি সাপ্লিমেনটারি পুট করতে পারেন, হি ইজ প্রিপেয়ার্ড ফর দ্যাট. সুতরাং তাঁকে অগ্রাধিকার দেওয়া দরকার। গত সেসান থেকে এটা ফলোড হয়ে আসছে। কোন মেম্বার যদি কাউকে অথরাইজ করে দেন, অ্যান্ড ইফ হি ব্রিংস ইট টু মাই নোটিস তা হ'লে আমি তাঁকে ডাকি। কিন্তু লিখিতভাবে যদি অথরাইজ না করেন তা হ'লে সেইসব কোয়েশ্চেনগুলি এসে গেল অথচ সংশ্লিষ্ট মেম্বার উপস্থিত নেই, আবার মেম্বার উপস্থিত আছেন সেই কোয়েশ্চেনগুলি এল না, এটা বাঞ্ছনীয় নয়। আবার যে কোয়েশ্চেনগুলি এসে গেল তার মেম্বার যদি অনুপস্থিত থাকেন তা হ'লে অন্য মেম্বারগণ তাঁর ব্যাকগ্রাউন্ড না জানার দরুণ সাপ্লিমেন্টারীও পুট করতে পারেন না। সুতরাং অগ্রাধিকার আগে তাঁকেই দেওয়া উচিত যিনি হাউসে উপস্থিত আছেন। আমি গত সেসান থেকে এটা ফলো করছি।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** স্যার, আমি এটা আপনাকে পুনর্বিবেচনা করতে অনুরোধ করি এই কারণে যে, কোয়েশ্চেন বিভিন্ন দলের পক্ষ থেকে বিভিন্ন সদস্যের নামে উপস্থিত করা হয়, সেই দলের অন্যান্য সদস্য সেই প্রশ্ন সম্বন্ধে অবগত থাকেন এবং থাকেন ব'লেই তাঁরা প্রয়োজনীয় সাপ্লিমেনটারী প্রশ্ন উত্থাপিত করতে পারেন যদি প্রশ্নকর্তা উপস্থিত না থাকেন। এই জিনিস ১৫ বছর বা তার চেয়েও বেশি চলে আসছে, এতে অসুবিধা হত ব'লে মনে করতে পারছি না। কাজেই আপনি এটা পুনর্বিবেচনা করুন, ক'রে পুরান নিয়ম চালু রাখুন। অসংগত অবাস্তব সাপ্লিমেন্টারী করছে কি করছে না সেটা কন্ট্রোল করার অধিকার ক্ষমতা আপনার সব সময় আছে। এমন নয় যে, যিনি প্রশ্নকর্তা তিনি অসঙ্গত প্রশ্ন কখনও করেন না, অসঙ্গত প্রশ্ন কন্ট্রোল করার ক্ষমতা সব সময় আপনার আছে। কিন্তু প্রশ্নকর্তা বিশেষ কারণে উপস্থিত থাকলেন না, তার জন্য কোন জরুরী প্রশ্ন বাতিল হয়ে যাবে এটা বোধ হয় বাঞ্ছনীয় নয়। কাজেই আপনাকে অনুরোধ করব, এই বিষয়ে আপনি পুনর্বিবেচনা ক'রে দেখুন পুরান ব্যবস্থা চালু করা যায় কি না।

**মিঃ স্পীকার:** আমি আগেই বলেছি এবং এখন মাননীয় সদস্য সোমনাথ লাহিড়ী যখন এই প্রশ্ন তুললেন, তখন আমি তাঁর অবগতির জন্য জানাচ্ছি যে, কোয়েশ্চেন বাতিল হয়ে যাচ্ছে না,

the question will be treated as an unstarred question and it will be placed on the table.

সুতরাং এটা বাদ দেবার প্রশ্ন নেই, তবে অ্যাজ অ্যান ওরাল কোয়েশ্চেন-এর সাপ্লিমেনটারীগুলি তোলা যাবে না, বাট ইট ইজ ট্রিটেড অ্যাজ অ্যান আনস্টার্ড কোয়েশ্চেন। আমি এই প্রসঙ্গে রুলস ৫২-র প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করি যেখানে লেখা আছে—

"when a question has not been asked by reason of the absence of the Member in whose name it stands, the Speaker may also permit a Member to ask a question standing in the name of another Member, if so authorised by him." It is specifically mentioned in the Rule "authorised by him". So if any honourable Member is absent and desires that his question be put in the House, he may authorise any Member to put the question. If he so authorises any Member, I shall certainly call the question so that it may be put by that Member authorised by him. It is specifically mentioned in Rule 52. So I feel that unless any Member authorises somebody to put his question it should not be allowed.

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আপনি যদি কিছু মনে না করেন আমি আর একবার এই বিষয়ে বলতে চাই, রুলটা আমাদের আগেও ছিল, রুল থাকা সত্ত্বেও আমাদের কনভেনসান এই ছিল। কারণ আপনি নিশ্চয়ই ধরতে পারেন, অনেক সময় আমাদের সময় থাকে না অথরাইজ করবার,

আমি কালকে আসতে পারব কিনা আজ পর্যন্ত জানি না। এই রকম ঘটনা ঘটে। যার জন্য তাঁর পক্ষে অন্য কোন সদস্য অনিবার্য কারণে তিনি উপস্থিত হতে না পারলে কোয়েশ্চেন করতে পারে এবং যেহেতু কোয়েশ্চেনটা স্টার্ড তার মানে কোয়েশ্চেনের আসল রহস্য বা উদ্দেশ্য যাই বলুন না কেন সেটা সাপ্লিমেনটারীর মারফত বার করে আনা হবে এই আশায় সাপ্লিমেনটারী কোয়েশ্চেন সাধারণতঃ পুট করেন। এই অবস্থায় আমাদের পুরান নিয়ম চালু রাখা যায় কিনা সেটা বিবেচনা করলে ভাল হয়।

[1-50—2-00 p.m.]

**Mr. Speaker:** Mr. Lahiri, the number of questions was very limited at that time. Now, the volume of questions have increased. I am trying to follow the recent procedure that is being followed in the Lok Sabha. There we find,—

'The authority given by a Member to another Member to ask question in his absence must be in writing and specify the question and the date on which it has to be asked. A general authority for a number of days or for the entire session has not been recognised.

In the absence of any authorisation from the Member who is absent, his questions are treated as unstarred questions and, along with their answers, are printed in the official report of the sitting of the day for which they were put down.

If a Member in whose name a question stands is absent and has not given a letter of authority to another Member on his behalf, the Speaker may permit the question to be answered in the second round, if in his opinion or that of the Minister concerned, the subject matter of the question is of such importance as to warrant an answer being given in the House.'

This is exactly the position that is followed in the Lok Sabha. Where written authority has been insisted upon then that authority must be given for a particular day and not for the entire session. That is what I am following. If the Minister thinks that the question is very important and if he is eager to answer it then the question is answered considering the importance of that particular question.

## STARRED QUESTIONS

### (to which answers were laid on the Table)

### বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র

*৮৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৪।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির মোট উৎপাদনক্ষমতা কত এবং বর্তমানে সংশ্লিষ্ট কেন্দ্রসমূহে কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হইতেছে;

(খ) পশ্চিমবঙ্গে বিদ্যুতের মোট ঘাটতি কত এবং উক্ত ঘাটতি পূরণের জন্য আসাম ও বিহার হইতে কত মেগাওয়াট বিদ্যুৎ ধার লওয়া হইতেছে; এবং

(গ) বিদ্যুৎ সঙ্কট নিরসনের জন্য আসানসোল এলাকায় কয়লা সম্পদ ব্যবহার করিয়া কোন তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে কি?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির মোট উৎপাদন ক্ষমতা এবং তাদের বর্তমান উৎপাদন নিম্নরূপঃ—

(১) পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ—

| | | |
|---|---|---|
| উৎপাদন ক্ষমতা | ... | ৩৯০·৭৬ মেগাওয়াট |
| বর্তমান উৎপাদন | ... | ২৬৪·১৮ মেগাওয়াট |

(২) দুর্গাপুর প্রোজেক্টস্ লিঃ—

| | | |
|---|---|---|
| উৎপাদন ক্ষমতা | ... | ২৬১ মেগাওয়াট |
| বর্তমান উৎপাদন | ... | ১৭০ মেগাওয়াট |

(৩) ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন—

| | | |
|---|---|---|
| উৎপাদন ক্ষমতা | ... | ৪৬১ মেগাওয়াট |
| বর্তমান উৎপাদন | ... | ২৮০ মেগাওয়াট |

(খ) বর্তমানে ৫০/৬০ মেগাওয়াটের মত বিদ্যুতের ঘাটতি আছে। বিহার রাজ্য বিদ্যুৎ পর্ষদ প্রায় ৩ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ করিতেছে। আসাম রাজ্য বিদ্যুৎ পর্ষদ হইতে এখনও বিদ্যুৎ সরবরাহ আরম্ভ হয় নাই।

(গ) আসানসোল অঞ্চলে তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের কোন পরিকল্পনা বর্তমানে নাই। তবে কয়েক বছর আগে আসানসোল অঞ্চলের দিশেরগড়ে একটি প্যাকেজড্ পাওয়ার প্ল্যান্ট স্থাপিত হইয়াছিল। এই প্ল্যান্টটি শীঘ্রই আবার চালু করা হইবে। চালু হইলে পর ঐ অঞ্চলের বিদ্যুৎ ঘাটতি মিটাইবার জন্য ১/২ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যাইবে।

**দুর্গাপুর ব্যারেজে যানবাহন চলাচলের শুল্ক**

*৮৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৭।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে, দুর্গাপুর বাঁকুড়া রোডে দামোদর নদের উপর দুর্গাপুর ব্যারেজ হইতে যানবাহন চলাচলের জন্য ভাড়া আদায় করা হয়; এবং

(খ) সত্য হইলে—

(১) কোন্ সাল হইতে যানবাহন চলাচলের জন্য ভাড়া লওয়া হইতেছে,

(২) ১৯৭২ সালের মার্চ হইতে ১৯৭৩ সালের ২৮এ ফেব্রুয়ারি পর্যন্ত উক্ত যানবাহন চলাচল বাবত কত আদায় হইয়াছে, এবং

(৩) উক্ত আদায়ীকৃত অর্থ কি কি কাজে ব্যয় হয়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ১৯৫৬ সাল হইতে।

(২) ৩,১২,০০০ টাকা আদায় হইয়াছে।

(৩) এই আদায়ীকৃত অর্থ পশ্চিমবঙ্গের কনসলিডেটেড ফান্ডের অন্তর্ভুক্ত করা হয়। এই ফান্ড হইতে অ্যাপ্রোপ্রিয়েসন অ্যাক্ট মারফত বৎসরে বিভিন্ন খাতে ও উদ্দেশ্যে ব্যয় করার জন্য অর্থ তোলা হইয়া থাকে।

**সেচপ্রকল্প**

*৮৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৩।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত দশমাসে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় কতগুলি সেচপ্রকল্প গ্রহণ করা হইয়াছে;

(খ) উক্ত সেচপ্রকল্প কোন্ জেলায় কয়টি করিয়া এবং কোথায় কোথায় অবস্থিত;

(গ) উক্ত সেচপ্রকল্প বাবত বিভিন্ন জেলায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(ঘ) পশ্চিমবঙ্গের খরাপীড়িত বাঁকুড়া, পুরুলিয়া এবং আসানসোল মহকুমার জমিতে জলসেচের জন্য বিগত দশমাসে কি কি পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বিগত দশমাসে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় চলতি এবং নতুন প্রকল্প সমেত মোট ১৩টি সেচ প্রকল্প গ্রহণ করা হইয়াছে।

(খ) উক্ত সেচ প্রকল্পগুলির জেলাভিত্তিক সংখ্যা এবং অবস্থিতি নিম্নরূপঃ--

| সংখ্যা | জেলা | অবস্থিতি (থানা) |
|---|---|---|
| ৮টি | পুরুলিয়া | কাশীপুর, রঘুনাথপুর, ঝালদা, বাগমুণ্ডি এবং বলরামপুর। |
| ১টি | বাঁকুড়া | বরজোড়া। |
| ৩টি | মেদিনীপুর | গোপীবল্লভপুর। |
| ১টি | বীরভূম | খয়রাসোল, দুবরাজপুর এবং ইলামবাজার। |

(গ) ১৯৭২-৭৩ সালে উক্ত সেচ প্রকল্পগুলি বাবত বিভিন্ন জেলায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ নিম্নরূপঃ—

| | | টাকা |
|---|---|---|
| পুরুলিয়া | ... | ৬৭,৩০,০০০ |
| বাঁকুড়া | ... | ৬,০০,০০০ |
| মেদিনীপুর | ... | ৫,৩৪,০০০ |
| বীরভূম | ... | ২২,০০,০০০ |

(ঘ) বাঁকুড়া, পুরুলিয়া এবং আসানসোল মহকুমার জমিতে জলসেচের জন্য বিগত দশমাসে যে যে পরিকল্পনা গ্রহণ করা আছে তাহার বিবরণ নিম্নরূপঃ—

**পুরুলিয়া জেলা**

(১) বান্দাজোড় সেচ প্রকল্প
(২) কুমারী সেচ প্রকল্প
(৩) ডাংরা সেচ প্রকল্প
(৪) রূপাই সেচ প্রকল্প
(৫) মাজরা সেচ প্রকল্প
(৬) বন্ধু সেচ প্রকল্প
(৭) কুলবেরা সেচ প্রকল্প
(৮) শঙ্খ সেচ প্রকল্প

**বাঁকুড়া জেলা**

মালিয়ারাজোড় সেচ প্রকল্প

**আসানসোল মহকুমা**

কোন সেচ প্রকল্প গ্রহণ করা হয় নাই।

**দুবদা বেসিন**

*৮৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৪।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৫ সালের নভেম্বর মাসে দুবদা বেসিনের কাজ শেষ হইবে;

(খ) সত্য হইলে উক্ত কাজের জন্য প্রয়োজনীয় কি কি ব্যবস্থা এ পর্যন্ত গ্রহণ করা হইয়াছে;

(গ) উক্ত খালের জন্য কত একর জমি সংগ্রহ করা হইয়াছে; এবং

(ঘ) উক্ত জমির জন্য কত অর্থ ক্ষতিপূরণ বাবত দিতে হইবে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রকল্পটির জন্য এ পর্যন্ত ৭১৭·১৩ একর জমি চাওয়া হইয়াছিল। তার মধ্যে ৬৬০·৪৫ একর জমির দখল পাওয়া গিয়াছে।

(ঘ) উক্ত ৭১৭·১৩ একর জমির জন্য আনুমানিক ৫৫ লক্ষ টাকা ক্ষতিপূরণ দিতে হইবে।

## স্কুটার কারখানা

*৮৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৪।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে স্কুটার তৈয়ারির কারখানার জন্য ভারত সরকারের অনুমোদন পাওয়া গিয়াছে; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ, কোথায় এবং কত টাকা ব্যয়ে উহা তৈয়ারি হইবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) এখনও স্থির সিদ্ধান্ত হয় নাই।

## রানীগঞ্জ থানার গ্রাম বৈদ্যুতিকরণ

*৮৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৮।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার রানীগঞ্জ থানার অন্তর্গত বল্লভপুর, শিয়ারশোল, পাঞ্জাবীমোড়, আমড়াসোঁতা, নতুনগ্রাম প্রভৃতি গ্রামে এখনও বৈদ্যুতিকরণ না হওয়ার কারণ কি; এবং

(খ) কবে নাগাদ উক্ত [illegible] সম্পূর্ণ হইবে বলিয়া [illegible]?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) উক্ত গ্রামগুলিতে বিদ্যুৎ সরবরাহের কাজ ১৯৭০ সালের শেষাশেষি শুরু হয়। বিদ্যুৎ সরবরাহের জন্য প্রধান ট্রাঙ্ক লাইনটি [illegible] কোল কোম্পানীর জমির উপর দিয়া টানার সময় আদালত হইতে ইনজাংশন জারী হয়, ফলে গ্রামগুলি বৈদ্যুতিকরণের কাজ বন্ধ আছে।

(খ) পারস্পরিক আলোচনার মাধ্যমে বিরোধ মীমাংসার চেষ্টা চলিতেছে। আদালতের নিষেধাজ্ঞা প্রত্যাহৃত হইলেই আবার কাজ আরম্ভ হইবে।

## নূতন শিল্প ও কলকারখানা

*২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৯।) **শ্রীনিতাইপদ সরকারঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গত মার্চ, ১৯৭২ হইতে জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত কতগুলি নূতন শিল্প-কলকারখানা খোলার জন্য সরকারের নিকট আবেদনপত্র আসিয়াছে; এবং

(খ) উক্ত নূতন কলকারখানা ও শিল্পে কত বেকারের কর্মসংস্থানের সম্ভাবনা আছে?

**বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) গত মার্চ ১৯৭২ সাল হইতে অদ্যাবধি ৩৪৮টি নূতন শিল্প স্থাপনের প্রস্তাব বর্তমান সরকার পাইয়াছেন। এই শিল্পগুলিতে মোট বিনিয়োগের পরিমাণ ৫১৯ কোটি টাকা। এই ৩৪৮টি প্রস্তাবের মধ্যে ১৯৮টি প্রস্তাব ভারত সরকার মঞ্জুর করিয়াছেন। ১৩০টি প্রস্তাব ভারত সরকারের বিবেচনাধীন আছে এবং বাকি ৬০টি প্রস্তাব পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন পর্যদ বিবেচনা করিয়া দেখিতেছেন। এই শিল্পগুলিতে প্রচুর কর্মসংস্থানের সম্ভাবনা আছে। তবে ঠিক কত জনের কর্মসংস্থান হইবে তাহা বলা সম্ভবপর নহে।

**মধুকুণ্ডা মিশ্র ইস্পাত ও ঝালদা সিমেন্ট কারখানা**

***২৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৬।) **শ্রীশরৎ দাস:** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পুরুলিয়া জেলার মধুকুণ্ডায় প্রস্তাবিত 'অ্যালয় স্টীল' (মিশ্র ইস্পাত কারখানা) এবং ঝালদার প্রস্তাবিত সিমেন্ট কারখানার প্রতিষ্ঠার কাজ কতদূর অগ্রসর হইয়াছে;

(খ) ইহা কি সত্য যে কলিকাতার কোন এক বিশিষ্ট ব্যবসায়ীর নামে 'লাইসেন্স'-এর জন্য কেন্দ্রীয় ইস্পাত বিভাগ 'লেটার অফ ইনটেন্ট' ইস্যু করিয়াছেন অথচ ঐ 'লাইসেন্স'-প্রাপক তাহার দেয় পরিমাণ অর্থ বিনিয়োগ করিতে অস্বীকার করিয়াছেন;

(গ) সত্য হইলে, (১) উক্ত ব্যবসায়ীর নাম কি, এবং (২) প্রস্তাবিত মিশ্র ইস্পাত কারখানা করিবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(ঘ) ঝালদার সিমেন্ট কারখানার নির্মাণ কাজ কবে নাগাত শুরু হইবে?

**বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) কেন্দ্রীয় ইস্পাত মন্ত্রকের উপদেশানুযায়ী প্রস্তাবিত মিশ্র ইস্পাত কারখানায় উৎপন্ন দ্রব্যের মিশ্রনের আনুপাতিক হার সম্বন্ধে একটি সংশোধিত প্রস্তাব ঐ মন্ত্রকের বিবেচনার জন্য পাঠানো হইয়াছে এবং ঐ মন্ত্রকের প্রতিবেদনের জন্য অপেক্ষা করা হইতেছে। ঝালদায় চুনাপাথর ভিত্তিক সিমেন্ট কারখানা স্থাপনের প্রস্তাবটি ঐ সম্বন্ধে সিমেন্ট কর্পোরেশন অব ইন্ডিয়ার একটি প্রতিবেদনের পরিপ্রেক্ষিতে বিবেচনা করা হইতেছে।

(খ) এই সম্বন্ধে আমাদের কোন তথ্য জানা নাই।

(গ) (১) প্রশ্ন ওঠে না।

(২) সরকার যথাযোগ্য সমস্ত ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

**ইলামবাজার থানায় কুটির শিল্প**

***৬১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০২৫।) **শ্রীশচীনন্দন সাউ:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বীরভূম জেলার ইলামবাজার থানায় বর্তমানে কি কি কুটির শিল্প আছে; এবং

(খ) এই কুটির শিল্পের উন্নয়নের জন্য সরকার কি কি ব্যবস্থা করিয়াছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) বীরভূম জেলার ইলামবাজার থানায় কাঁসা ও পিতলের বাসনপত্রাদির, গ্রামীণ কাষ্ঠ শিল্প ও গ্রামীণ লৌহ শিল্পের, মাটির জিনিসপত্রাদির, তাঁতের এবং বাঁশ ও বেতের দ্রব্যাদির কুটিরশিল্প বর্তমানে আছে।

(খ) কুটির শিল্পের উন্নতির জন্য কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প অধিকারের যে সমস্ত সহায়ক প্রকল্প আছে তাহা এই সব শিল্পের বেলাতেও প্রযোজ্য। যেমন বি এস এ আই অ্যাক্ট অনুসারে অল্প সুদে ঋণদান, উন্নত ধরনের তাঁতসরঞ্জাম বিতরণ, কাঁচামাল সরবরাহ, কর্মীদের মঞ্জুরী ইত্যাদি। ইলামবাজার থানার উপরোক্ত শিল্পীরাও এইসব সাহায্য লইয়া শিল্পের উন্নয়ন করিতে পারেন।

কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প অধিকারের অধীনে সমবায় সমিতিগুলিকে সাহায্য করিবার জন্য যে একটি ইন্টারেস্ট সাবসিডি প্রকল্প আছে তাহার সম্বন্ধে স্থানীয় স্টেট ব্যাংক কর্তৃপক্ষকে জানান হইয়াছে যাহাতে স্থানীয় শিল্পীরা উহার সাহায্যে উপকৃত হইতে পারেন।

## UNSTARRED QUESTIONS

**(to which written answers laid on the Table)**

### এগরা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

**২৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৭১।) **শ্রীসামসুল আলম খানঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, এগরা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অন্তর্বিভাগে বর্তমানে শয্যাসংখ্যা পঞ্চাশ, অথচ ঐ স্বাস্থ্যকেন্দ্রে কোন ঘেরা প্রাচীর নেই;

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন;

(গ) ঐ স্বাস্থ্যকেন্দ্রে "এক্স-রে" ও ক্লিনিক্যাল ল্যাবরেটরী সংস্থাপনের কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(ঘ) ঐ স্বাস্থ্যকেন্দ্রের জন্য কোন এ্যাম্বুলেন্স দিবার ব্যবস্থা করিতেছেন কি?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) স্বাস্থ্যকেন্দ্রের চারদিকে ঝোপগাছের বেড়া দেবার ব্যবস্থা হচ্ছে।

(গ) বর্তমানে কোন এক্স-রে স্থাপনের প্রস্তাব নেই। এখানে রক্ত, মূত্র ইত্যাদি পরীক্ষার ব্যবস্থা রয়েছে।

(ঘ) ইউনিসেফ-এর সাহায্য পরিকল্পনার মাধ্যমে একটি "জিপ" জাতীয় গাড়ী যাতে দেওয়া যায় তার চেষ্টা চলছে।

### ভেসেকটমি অস্ত্রোপচার

**২৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৫২।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ২৬এ ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখ মধ্যে কতজন পুরুষ ভেসেকটমি অস্ত্রোপচার করিয়াছেন;

(খ) কেন্দ্রীয় সরকার উক্ত অস্ত্রোপচারের জন্য কত টাকা দিয়াছেন;

(গ) বিভিন্ন জেলায় কত করিয়া টাকা দেওয়া হইয়াছে; এবং

(ঘ) উক্ত টাকা কি কি বিষয়ে ও কত ব্যয় হইয়াছে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১,৪৫,৮৯৮ জন।

(খ) প্রতিটি ভেসেকটমি অস্ত্রোপচারের জন্য ১০০ টাকা।

(গ) নিম্নে একটি বিবরণী দেওয়া হইল।

(ঘ) চূড়ান্ত হিসাব না পাওয়া পর্যন্ত এখনই বলা সম্ভব নয়।

*Statement referred to in reply to clause (ga) of unstarred question No. 250.*

| জেলা | | লক্ষ টাকা |
|---|---|---|
| হাওড়া | ... | ১২ |
| মেদিনীপুর | ... | ২৫ |
| কলকাতা | ... | ২২·৫০ |
| হুগলী | ... | ২০ |
| বর্ধমান | ... | ২৪ |

| জেলা | | লক্ষ টাকা |
|---|---|---|
| নদীয়া | ... | ২৩ |
| জলপাইগন্ড়ি | ... | ১২ |
| দার্জিলিং | ... | ৩ |
| মালদহ | ... | ১০ |
| পন্রন্লিয়া | ... | ১০ |
| বাঁকুড়া | ... | ১৩ |
| কুচবিহার | ... | ১০ |
| মন্র্শিদাবাদ | ... | ২৩ |
| পশ্চিম দিনাজপন্র | ... | ৭ |
| ২৪-পরগনা | ... | ২৫ |
| বীরভূম | ... | ১২·৮৮ |

## সেচ ও বন্যা নিয়ন্ত্রণে খরচ

**২৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯।) **শ্রীভবানীপ্রসাদ সিংহ রায়ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চলতি আর্থিক বৎসরের ৩১শে জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত সেচ ও জলপথ বিভাগ সেচ ও বন্যা নিয়ন্ত্রণের জন্য কোন্ জেলায় কত টাকা খরচ করিয়াছেন;

(খ) এই ব্যয়ের কত অংশ রাজ্য সরকারের ও কত অংশ কেন্দ্রীয় সরকারের; এবং

(গ) সেচ ও বন্যা নিয়ন্ত্রণ ব্যাপারে কোন্ কোন্ জেলাকে বেশী গন্রন্ত্ব দেওয়া হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সেচ ও বন্যা নিয়ন্ত্রণের জন্য উন্নয়ন খাতে যত টাকা খরচ হইয়াছে, তাহার জেলাভিত্তিক হিসাব এইরূপঃ

| জেলা | | | টাকা |
|---|---|---|---|
| (১) দার্জিলিং | ... | ... | ৭,৬১,৮৯০ |
| (২) জলপাইগন্ড়ি | ... | ... | ১,০২,১৫,০০০ |
| (৩) কুচবিহার | ... | ... | .২৯,৫৪,০০০ |
| (৪) মন্র্শিদাবাদ | ... | ... | ২৯,৭৪,০৫৪ |
| (৫) মালদহ | ... | ... | ৪,১২,১৭৪ |
| (৬) পশ্চিম দিনাজপন্র | ... | ... | ১,৯২,৫৯৭ |
| (৭) নদীয়া | ... | .. | ১৫,৪৫,৯০৯ |
| (৮) বর্ধমান | ... | ... | ২৪,৮৯,৪৬৪ |
| (৯) বাঁকুড়া | ... | ... | ১,১০,৯১,৮৭৫ |
| (১০) হন্গলী | ... | ... | ৫৬,৭৯,০১৪ |
| (১১) হাওড়া | ... | ... | ১,১০,৫৯,৮৯২ |
| (১২) বীরভূম | ... | ... | ৪৫,৪৮,০০০ |
| (১৩) পন্রন্লিয়া | ... | ... | ৩৬,২৫,০০০ |
| (১৪) ২৪-পরগনা | ... | ... | ৫২,১৯,০৩৮ |
| (১৫) মেদিনীপন্র | ... | ... | ২,৮১,১১,০০০ |

(খ) প্রতিটি রাজ্যে সামগ্রিক উন্নয়ন নির্বাহের জন্য রাজ্যসরকারগুলির সংগৃহীত নিজস্ব অর্থ ছাড়াও কেন্দ্রীয় সরকার কিছু অর্থ সাহায্য করিয়া থাকেন। চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার এই কেন্দ্রীয় সাহায্য ব্লক ঋণ এবং অনুদান হিসাবে (রাজ্যের সামগ্রিক পরিকল্পনা কর্মসূচীর জন্য) দেওয়া হইতেছে। ইহার মধ্যে শতকরা ৭০ ভাগ অনুদান এবং ৩০ ভাগ ঋণ। সাধারণত কোন বিশেষ প্রকল্প বা সেক্টরের জন্য এই সাহায্য এখন পাওয়া যায় না।

"ক" প্রশ্নের উত্তরে বর্ণিত খরচের মধ্যে কেন্দ্রীয় সাহায্য এবং রাজ্যের সংগৃহীত সম্পদের পরিমাণ সেচ ও জলপথ বিভাগের জানা নাই।

(গ) বিশেষভাবে বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, হাওড়া, হুগলী, মালদহ, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর ও ২৪-পরগনা জেলাগুলিকে সেচ ও বন্যা নিয়ন্ত্রণ ব্যাপারে গুরুত্ব দেওয়া হইয়াছে।

### পশ্চিমবঙ্গে পশুচিকিৎসা কেন্দ্র

**২৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭২৭।) **শ্রীশিশিরকুমার সেনঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে প্রতিটি ব্লকে পশুচিকিৎসা কেন্দ্র আছে কি;

(খ) থাকিলে, প্রতিটি চিকিৎসা কেন্দ্রে প্রয়োজনীয় ঔষধাদি ও ডাক্তার আছে কিনা; এবং

(গ) প্রতিটি পশুচিকিৎসা কেন্দ্রে আর্টিফিসিয়াল ইনসেমিনেসন রাখার ও দেওয়ার ব্যবস্থা আছে কিনা, ও না থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এবং (খ) হ্যাঁ।

(গ) প্রতি ব্লকের প্রতিটি পশুচিকিৎসা কেন্দ্রে এই ব্যবস্থা এখনও সম্প্রসারণ করা যায় নাই। তবে প্রতি ব্লকের পশুচিকিৎসা কেন্দ্রে এই ব্যবস্থা চালু করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

### জেলাওয়ারী হাসপাতাল ও ডাক্তারের সংখ্যা

**২৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৯১।) **শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে জেলাওয়ারী হাসপাতালের সংখ্যা কত;

(খ) হাসপাতালগুলির মধ্যে কোন্ প্রকারের কতটি হাসপাতাল আছে;

(গ) এই হাসপাতালগুলিতে কর্মরত মোট ডাক্তারের সংখ্যা কত;

(ঘ) ডাক্তারগণের মধ্যে পার্ট টাইম, সুপারনিউমেরারী, অনোর্যারী সহ মোট কোন্ প্রকারের কত ডাক্তার কোন্ কোন্ হাসপাতালে কতজন কর্তব্যরত আছেন; এবং

(ঙ) বিভিন্ন প্রকারের কর্মরত ডাক্তারগণের মধ্যে চার বৎসরের উর্ধ্বকাল ধরে একই হাসপাতালে কর্মরত আছেন এমন ডাক্তারের সংখ্যা কলিকাতা ও তার উপকণ্ঠের হাসপাতালগুলির কোন্‌টিতে কতজন আছেন?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) জেলা পর্যায়ে ১২১টা হাসপাতাল আছে, জেলাওয়ারী একটি তালিকা নিম্নে দেওয়া হইল।

(খ) উক্ত হাসপাতালগুলির শ্রেণী বিভাগ নিম্নরূপঃ

(১) জেলা হাসপাতাল—১৫টা।

(২) সাবডিভিসনাল হাসপাতাল—৩১টা।

(৪) এ জি হাসপাতাল- ৩৪টা।

(৫) রিলিফ ক্যাম্প হাসপাতাল–৮টা।

(গ) ১,৬৮৩ জন।

(ঘ) উক্ত ১,৬৮৩ জন চিকিৎসকের মধ্যে পার্ট টাইম অনোরারী চিকিৎসকের সংখ্যা ৬৩ জন এবং সুপারনিউমেরারী চিকিৎসকের সংখ্যা ৪৩ জন। পার্ট টাইম অনোরারী চিকিৎসক ছাড়া বাকি সকলে পুরো সময়ের জন্য নিযুক্ত।

(ঙ) কলিকাতা- ১৮৩ জন।

কলিকাতা উপকণ্ঠস্থ হাসপাতাল—একটি তালিকা নিম্নে দেওয়া হইল।

*Statement referred to in reply to clauses (Ka) and (Unga) of unstarred question No. 253.*

(ক) [illegible] তালিকা

| জেলার নাম | | হাসপাতালের সংখ্যা |
|---|---|---|
| ১। মেদিনীপুর | ... | ১৮ |
| ২। বর্ধমান | .. | ৬ |
| ৩। বীরভূম | ... | ২ |
| ৪। বাঁকুড়া | ... | ৫ |
| ৫। হুগলী | ... | ১১ |
| ৬। হাওড়া | ... | ৪ |
| ৭। ২৪-পরগনা | ... | ১৬ |
| ৮। কলিকাতা | ... | ১৯ |
| ৯। নদীয়া | ... | ১০ |
| ১০। মুর্শিদাবাদ | ... | ১৩ |
| ১১। পশ্চিম দিনাজপুর | ... | ৩ |
| ১২। জলপাইগুড়ি | ... | ২ |
| ১৩। দার্জিলিং | ... | ৫ |
| ১৪। মালদহ | ... | ১ |
| ১৫। কুচবিহার | ... | ৫ |
| ১৬। পুরুলিয়া | ... | ১ |
| | মোট | ১২১ |

**(ঙ) অংশে বর্ণিত তালিকা**

| | | | |
|---|---|---|---|
| ১। | চুঁচুড়া হাসপাতাল | ... | ৫ |
| ২। | উত্তরপাড়া হাসপাতাল | ... | ১ |
| ৩। | চন্দননগর হাসপাতাল | ... | ৪ |
| ৪। | শ্রীরামপুর হাসপাতাল | ... | ১ |
| ৫। | বারাসত হাসপাতাল | ... | ২ |
| ৬। | ব্যারাকপুর হাসপাতাল | ... | ৪ |
| ৭। | সাগর দত্ত হাসপাতাল | ... | ৪ |
| ৮। | হাওড়া জেনারেল হাসপাতাল | ... | ৭ |
| ৯। | উলুবেড়িয়া হাসপাতাল | ... | ২ |
| | | মোট | ৩০ |

### প্রাথমিক এবং সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসক

**২৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৫৯।) ডাঃ [illegible] আলিঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের [illegible]গুলি প্রাথমিক এবং সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে একজনও চিকিৎসক নাই;

(খ) সত্য হইলে

(১) কয়টি ক্ষেত্রে, ও

(২) চিকিৎসক বিহীন স্বাস্থ্যকেন্দ্রগুলিতে চিকিৎসক নিয়োগের চেষ্টা ১৫ই ফেব্রুয়ারি, ১৯৭৩ পর্যন্ত কয়টি ক্ষেত্রে সফল হইয়াছে; এবং

(গ) ডাক্তারী ডিগ্রীপ্রাপ্ত সাবডিভিশন্যাল হেল্থ অফিসারদের অথবা স্যানিটারী ইন্সপেক্টর-দের স্বল্পকালীন ট্রেনিং দিয়া চিকিৎসক বিহীন স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নিয়োগ করার কোন পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ৬১টি (৩টি প্রাথমিক ও ৫৮টি সহায়ক) স্বাস্থ্যকেন্দ্র।

(২) ২০টি ক্ষেত্রে।

(গ) না।

### পশ্চিমবঙ্গে ক্র্যাস প্রোগ্রাম

**২৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৫।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** গত ৭ই জুলাই, ১৯৭২ তারিখে প্রদত্ত তারকিত *৪৯৮ (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৯) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের জুন মাস হইতে ডিসেম্বর মাস পর্যন্ত কংগ্রেস ক্র্যাস প্রোগ্রাম কোন্ কোন্ জেলায় চালু ছিল এবং এ কাজের জন্য কত টাকা ব্যয় হইয়াছে; এবং

(খ) এ প্রোগ্রাম-এ উক্ত সময়ে মোট কত শ্রমিক কাজ করিয়াছে?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) এ সম্পর্কে একটি বিবরণী নিম্নে দেওয়া হইল।

*Statement referred to in reply to clauses ( Ka) and ( Kha) of unstarred question No. 255.*

**STATEMENT**

| | Name of districts. | Number of projects running during June-December, 1972. | Expenditure incurred during June-December, 1972. | Number of man-days of employment generated during June-December 1972. |
|---|---|---|---|---|
| | | | Rs. | |
| 1. | Malda .. .. .. | 33 | 9,15,614 | 314,927 |
| 2. | Purulia .. .. .. | 5 | 8,48,561 | 427,770 |
| 3. | Murshidabad .. .. | 17 | 3,77,320 | 177,704 |
| 4. | Birbhum .. .. .. | 27 | 12,63,264 | 434,914 |
| 5. | Darjeeling .. .. | 6 | 10,18,700 | 338,870 |
| 6. | 24-Parganas .. .. | 22 | 11,77,490 | 340,033 |
| 7. | Cooch Behar . | 35 | 2,60,467 | 78,686 |
| 8. | Howrah . . .. | 6 | 1,15,512 | 277,749 |
| 9. | Nadia . .. . | 13 | 3,46,265 | 108,155 |
| 10. | West Dinajpur .. .. | 21 | 4,66,429 | 128,330 |
| 11. | Jalpaiguri .. .. | 18 | 1,14,828 | 98,196 |
| 12. | Burdwan .. .. .. | 11 | 9,72,975 | 201,070 |
| 13. | Midnapore . .. | 62 | 12,30,352 | 440,011 |
| 14. | Hooghly .. .. .. | 18 | 5,66,904 | 172,022 |
| 15. | Bankura .. .. .. | 12 | 2,35,390 | 78,006 |
| | | 339 | 99,73,504 | 3,039,019 |

**নদীয়া জেলায় ব্লকভিত্তিক নলকূপ মেরামতের জন্য মঞ্জুরীকৃত অর্থ**

২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৩।) **শ্রীকার্তিকচন্দ্র বিশ্বাসঃ** স্বাস্থ্য (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২-৭৩ সালে নলকূপ মেরামতের (রি-সিংকিং) জন্য নদীয়া জেলায় ব্লকভিত্তিক কত টাকা দেওয়া হইয়াছে;

(খ) বরাদ্দকৃত সব টাকা খরচ করা হইয়াছে কি; এবং

(গ) না হইলে ইহার কারণ কি?

**স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) শুধু রি-সিংকিং-এর জন্য এবং ব্লকভিত্তিকভাবে কোনও অর্থ মঞ্জুর করা হয় নি। জেলাভিত্তিক হিসাবে নদীয়া জেলার জন্য নলকূপ খনন, পুনর্খনন ও পাতকুয়ো খননের জন্য মোট ৩ লক্ষ টাকা মঞ্জুরী বাবদ ও আনুষাঙ্গিক খরচের জন্য মঞ্জুর করা হয়। যে অর্থ মঞ্জুর করা হয় তাহা হইতে উক্ত জেলাশাসক বিভিন্ন ব্লকে রি-সিংকিং-এর জন্য ৮৭ হাজার ৫ শত টাকা দিয়েছিলেন। ব্লকওয়ারী হিসাব নিম্নে বিবরণীতে দেওয়া হইল।

(খ) না।

(গ) সামগ্রিকভাবে জেলার লক্ষ্যমাত্রা পূর্ণ হওয়ায় কিছু টাকা উদ্বৃত্ত হয়েছে।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 256.*

| ব্লকের নাম | | বরাদ্দকৃত অর্থের পরিমাণ |
|---|---|---|
| | | টাকা |
| ১। করিমপুর | ... | ৭,০০০ |
| ২। তেহাট্টা ১ | ... | ৬,৪৭৫ |
| ৩। তেহাট্টা-২ | ... | ৩.১৫০ |
| ৪। কালিয়াগঞ্জ | ... | ৩,৫০০ |
| ৫। নাকাশিপাড়া | .. | ৭.৮৭৫ |
| ৬। চাপড়া | . | ৭.৮৭৫ |
| ৭। কৃষ্ণগঞ্জ | | ৩,৬৭৫ |
| ৮। কৃষ্ণনগর ১ | .. | ১০,৫০০ |
| ৯। কৃষ্ণনগর-২ | ... | ৩,৫০০ |
| ১০। নবদ্বীপ | ... | ৫,২৫০ |
| ১১। শান্তিপুর | ... | ৫.২৫০ |
| ১২। হাঁসখালি | ... | ৫,২৫০ |
| ১৩। রাণাঘাট-১ | ... | ৪,৭২৫ |
| ১৪। রাণাঘাট-২ | ... | ৭,০০০ |
| ১৫। চাকদা | ... | ৪,৩৭৫ |
| ১৬। হরিণঘাটা | ... | ২.১০০ |

সেচের জল সরবরাহের জন্য পাম্পসেট, গভীর ও অগভীর নলকূপ

**২৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৫) **শ্রীশিশ মহম্মদঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালে পশ্চিমবঙ্গে জমিতে সেচের জল সরবরাহের জন্য কতগুলি পাম্পসেট. গভীর ও অগভীর নলকূপ বসানো হইয়াছে; এবং

(খ) উক্ত পাম্পসেট. গভীর ও অগভীর নলকূপের জেলাওয়ারী হিসাব কি?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) পাম্পসেট, ৯,২০২টি, গভীর নলকূপ ৬৮টি এবং অগভীর নলকূপ ৭.২৮০টি বসানো হইয়াছে।

(খ)

| | জেলার নাম | পাম্প সেট | গভীর নলকূপ | অগভীর |
|---|---|---|---|---|
| ১। | ২৪-পরগনা (উত্তর) | .. | ৪ | .. |
| ২। | ২৪-পরগনা (দক্ষিণ) | ৬৬১ | .. | ৬১৭ |
| ৩। | নদীয়া | ৫৬১ | ১৪ | ৯৬১ |
| ৪। | মুর্শিদাবাদ | ৮৭৭ | ১১ | ১.৬৪৬ |
| ৫। | হাওড়া | ৩২৮ | ৯ | ১৬ |
| ৬। | মালদহ | ১,০৬২ | .. | ৭৯২ |
| ৭। | পশ্চিম দিনাজপুর | ১,০৪৩ | .. | ৮৪৪ |
| ৮। | হুগলী | ৮১০ | ১৪ | ৩১০ |
| ৯। | বর্ধমান | ১,০৪৭ | ২ | ১,১৫৭ |
| ১০। | বীরভূম | ৫৮৪ | .. | ৩৯৩ |
| ১১। | বাঁকুড়া | ৩৮৫ | .. | ৪৬ |
| ১২। | মেদিনীপুর (পূর্ব) | ৮০১ | ১০ | ১৭৬ |
| ১৩। | মেদিনীপুর (পশ্চিম) | ৭০৮ | ২ | ৩১০ |
| ১৪। | পুরুলিয়া | ৩১৪ | .. | .. |
| | মোট | ৯,২০২ | ৬৮ | ৭,২৮০ |

## যাদবপুর থানা এলাকাধীন এম আর ৩২নং দোকান

**২৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬৮।) **শ্রীগণপতি সুরঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে, যাদবপুর থানা অঞ্চলে স্থানীয় অধিবাসীদের সুবিধার জন্য এম আর ৩২ নম্বরের দোকানটি খোলার জন্য দীর্ঘ দিন পূর্বে আবেদনপত্র সরকারের নিকট জমা দেওয়া হইয়াছে; এবং

(খ) সত্য হইলে,

(১) কবে এই আবেদনপত্র সরকার পাইয়াছেন, ও

(২) এই বিষয়ে সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) মুখ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রীর নিকট লিখিত দুইটি আবেদনপত্র সরকার যথাক্রমে ১৮ই জুন, ১৯৭১ এবং ৩রা জুন, ১৯৭২ তারিখে পাইয়াছেন।

(২) গত ৩রা জুলাই, ১৯৬৯ তারিখে বিনা ক্যাশ মেমো এবং বিনা রেশন কার্ডে ১৫ কে জি চাউল বিক্রয় করার অপরাধে যাদবপুর থানার অন্তর্গত পূর্ব পুটিয়ারী অঞ্চলের এম আর ডিলার শ্রীকিশোরীমোহন সাহাকে সাময়িকভাবে বরখাস্ত করা হয়। এই সাময়িক বরখাস্তের বিরুদ্ধে শ্রীসাহা কলিকাতা হাইকোর্টে একটি মামলা দায়ের করেন। রাজ্যসরকার মামলাটির বিরোধিতা করেন এবং অবশেষে ইহা খারিজ হইয়া যায়। ইহার পর রাজ্যসরকার এম আর ডিলারটির বিরুদ্ধে চুক্তি অনুসারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করিয়া গত ১লা জুলাই, ১৯৭২ তারিখে তাহার ডিলারসিপ নাকচ করিয়া একটি আদেশ জারী করেন।

### পশ্চিমবঙ্গের কারাগার

২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৫৫৩।) শ্রীঅজিতকুমার বসু (মেদিনীপুর)ঃ স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) পশ্চিমবঙ্গের কারাগারগুলিতে কয়েদী পলায়ন বন্ধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) মেদিনীপুরে বর্তমানে মোট কতগুলি কারাগার আছে ও উক্ত কারাগারগুলিতে বর্তমানে কয়েদী ও বিচারাধীন বন্দীর সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ**

(Ka) A statement is laid on the Table (Annexure).

(Kha) There are five jails in Midnapore district and the number of prisoners (jail-wise) is as follows.

| | Convicted | Undertrials |
|---|---|---|
| (1) Midnapore Central Jail .. .. | 649 | 1,347 |
| (2) Contai Sub-Jail .. .. .. | 7 | 96 |
| (3) Jhargram Sub-Jail .. .. .. | 11 | 108 |
| (4) Ghatal Sub-Jail .. .. .. | 3 | 64 |
| (5) Tamluk Sub-Jail .. .. .. | 17 | 126 |

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 259.*

## ANNEXURE

### Statement showing the details of the measures taken for preventing the escape of prisoners from Jails

(1) In order to prevent the Jail breaking incidents a number of effective steps have been and are being taken to tighten up the Jail administration and augment the security of the Jails. A police officer of the rank of D.I.G. of Police has been appointed as the Chief Security Officer in the Prisons Directorate to look after the security aspect of the Jails. Besides, Security Officers of the rank of Inspectors and Sub-Inspectors of Police have already been appointed in some Jails and necessary steps are being taken for the posting of Security Officers in some other important Jails.

(2) Steps have been taken for relieving over-congestion in Jails. A new Special Jail has already been opened at Berhampore.

(3) Arrangements have been made for guarding the perimeter walls of important Jails from outside also, in addition to the arrangements for guarding from inside. Steps have been and are being taken to raise the height of perimeter walls, set up watch-towers, sentry boxes and also to make adequate lighting arrangements, in the important Jails.

(4) Defects in the construction of Jails are being rectified and improvement is being effected in the structures of Jails.

(5) The strength of the guarding staff of Jails has been augmented.

(6) A scheme for intensive training of the Warders and other Jail officials has been under active consideration. For this purpose the Warders Training Institute has already been shifted from Dum Dum to Chhatna in district Bankura where better accommodation and arrangements are possible.

(7) The District Magistrate have been advised to maintain close supervision over the Jail administration of the district for better supervision and vigilance.

(8) Disciplinary actions have been and are being taken against the Jail staff concerned for dereliction of duty in connection with the recent incidents of Jail breaking.

### অনাথ আশ্রম

২৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৭।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অক্ষম ও নিরাশ্রয় বয়স্ক ব্যক্তি ও অন্যান্যদের জন্য পশ্চিমবঙ্গে কয়টি অনাথ আশ্রম আছে;

(খ) পশ্চিমবঙ্গের কোন্ কোন্ স্থানে উক্ত অনাথ আশ্রম আছে ও প্রতিটি আশ্রমপিছু সরকার কি পরিমাণ অর্থ ব্যয় করেন; এবং

(গ) আসানসোল মহকুমায় সরকারী উদ্যোগে কোন অনাথ আশ্রম খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ত্রাণ ও কল্যাণ বিভাগের পরিচালনায় বর্তমানে পশ্চিমবঙ্গে ২১টি সরকারী অনাথ আশ্রম আছে।

(খ) উক্ত আশ্রমগুলির নাম ঠিকানা ও আশ্রমপিছু বাৎসরিক (১৯৭১৭২) ব্যয়ের পরিমাণ নিম্নে একটি তালিকা দেওয়া হইল।

**(গ) আপাততঃ নাই।**

Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 260

| আশ্রমের নাম ও ঠিকানা | বাৎসরিক ব্যয় টাকা |
|---|---|
| (১) মধ্যবিত্ত বয়স্কব্যক্তিদের আশ্রম, ঝাড়গ্রাম, মেদিনীপুর ... | ১৮,৩০১ |
| (২) বয়স্ক ও অক্ষম রাজনৈতিক নির্যাতিত ব্যক্তিদের আবাস, দক্ষিণ গড়িয়া, ২৪-পরগনা ... ... ... | ৭৭,০৯০ |
| (৩) দুঃস্থাবাস, রাজমোহন রোড, উত্তরপাড়া, হুগলী ... | ১,৬৮,২৭৭ |
| (৪) সুন্দরবাই মুলচাঁদ মহতা হোম, ৮ ষ্টার্ক রোড, লিলুয়া, হাওড়া .. | ৫,৯৬,১২৯ |
| (৫) বিদ্যাসাগর বালিকা ভবন, গোপ, মেদিনীপুর ... | ৩,৬০,০৯১ |
| (৬) ধ্রুবাশ্রম, ৩০ শ্রীগোপাল মল্লিক রোড, আড়িয়াদহ, ২৪-পরগনা . | ২,০৩,৯৯১ |
| (৭) মূক ও বধির বিদ্যালয়, রায়গঞ্জ, পশ্চিম দিনাজপুর . ... | ৫৬,৩৯৭ |
| (৮) অন্ধ বিদ্যালয়, কুচবিহার . ... .. | ৫১,০৯১ |
| (৯) নিরপরাধ শিশু আবাস, বহরমপুর, মুর্শিদাবাদ ... ... | ৭৭,০০০ |
| (১০) ইন্ডাস্ট্রিয়াল স্কুল, বেনজেটিয়া, মুর্শিদাবাদ .. .. | ৫[illegible],৯৬৯ |
| (১১) আফটার কেয়ার হাম, বহরমপুর, মুর্শিদাবাদ ... .. | ৩৫,৫৩৬ |
| (১২) সংশোধনী ও শিল্প বিদ্যালয়, আনন্দমঠ, পুরুলিয়া ... ... | ১,৯০,৭৫০ |
| (১৩) দুঃস্থ ও অবহেলিত বালকদের আবাস, কালিম্পং, দার্জিলিং | সম্প্রতি খোলা হইয়াছে। |
| (১৪) সংশোধনী বিদ্যালয়, কাদাই, মুর্শিদাবাদ ... ... | ৯১,৪৯০ |
| (১৫) সাময়িক ভবঘুরে আবাস, আন্দুল রোড, হাওড়া ... | ৩,৯৩,৮০১ |
| (১৬) মহিলা ভবঘুরে আবাস, উত্তরপাড়া, হুগলী ... ... | ৩,১৬,৯১৮ |
| (১৭) পুরুষ ভবঘুরে আবাস, ১৭।১ ক্যানাল স্ট্রীট, কলিকাতা-১৪ ... | ১,৪৬,৮৬৪ |
| (১৮) বিশেষ ভবঘুরে আবাস, মেদিনীপুর ... ... | ২,৭০,৩৪৮ |
| (১৯) কুষ্ঠ ব্যাধিগ্রস্ত ভবঘুরে আবাস, ৭৫।১ বেলেঘাটা মেন রোড, কলিকাতা-১০ ... ... .. | ১,৭১,১২৬ |
| (২০) নূতন ভবঘুরে আবাস, শরৎ ঘোষ গার্ডেন রোড, ঢাকুরিয়া, কলিকাতা-৩১ .. ... ... | ৬৫,৭১৮ |
| (২১) প্রোডাকসান সেন্টার, মেদিনীপুর .. ... ... | ২৮,৫৬৮ |

### কেন্দুপাতা

**২৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৭০৫।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের **মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কেন্দুপাতার অরণ্য কোন্ কোন্ জায়গায় আছে;

(খ) কেন্দুপাতা থেকে সরকারের বার্ষিক গড় আয় কত হয়; এবং

(গ) মেদিনীপুর ও তৎসংলগ্ন অঞ্চলে কেন্দুপাতার অরণ্য সৃষ্টি করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া জেলায়।

(খ) ৬,৫৪,১৪৪ টাকা।

(গ) কেন্দুগাছ আপনা থেকে ক্ষয়িষ্ণু শাল জঙ্গলে জন্মায়। সেজন্য কেন্দুপাতার অরণ্য সৃষ্টির প্রশ্নই ওঠে না।

### খেদায় ধরা হাতি

২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬২।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের **মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) পশ্চিমবঙ্গে গত পাঁচ বছরে কতবার খেদায় হাতি ধরা হয়েছে;

(খ) উক্ত ধরা হাতিগুলি বিক্রি করে সরকার কত টাকা আয় করেছেন; এবং

(গ) বর্তমানে খেদায় হাতি ধরা হয় কি?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) গত পাঁচ বছরে খেদায় কোন হাতি ধরা হয় নাই। ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালে একবার মেলা শিকারে হাতি ধরা হয়েছে।

(খ) ২৮টি হাতি ধরা হয় এবং রাজস্ববাবত সরকারের ৭,৬০০ টাকা আয় হয়।

(গ) খেদা ও মেলা শিকারে হাতি ধরা হয়।

### সুন্দরবনে বাঘ শিকার নিষিদ্ধকরণ

**২৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৭।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের **মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) সুন্দরবনের বিভিন্ন ব্লকে বাঘ শিকার সরকার নিষিদ্ধ করেছেন কি;

(খ) সুন্দরবনে টাইগার পার্ক স্থাপনের জন্য পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের সহিত কোন যোগাযোগ করেছেন কি;

(গ) করে থাকলে, তার ফলাফল কি;

(ঘ) ইহা কি সত্য যে, সুন্দরবনের বিভিন্ন ব্লকে বাঘ শিকার সরকার নিষিদ্ধ করেছেন; এবং

(ঙ) সত্য হলে, কবে থেকে?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ, (ঘোষিত নরখাদক বাঘ ব্যতীত)।

(খ) হ্যাঁ, তবে 'টাইগার পার্ক' নহে, 'টাইগার রিজার্ভ' স্থাপনের জন্য।

(গ) বিশেষজ্ঞ কমিটির সুপারিশ অনুযায়ী সুন্দরবনে ব্যাঘ্র সংরক্ষণকেন্দ্র স্থাপনের পরিকল্পনা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন। এই বিষয়ে আলোচনা চলিতেছে।

(ঘ) (ক) প্রশ্নে উত্তর দেওয়া হয়েছে।

(ঙ) ১৯৭০ সনের ১৭ই সেপ্টেম্বর থেকে।

### বনভূমি সৃষ্টির প্রস্তাব

**২৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৮০।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুরের ত্রিসীমানায় ১৫০ বর্গমাইল পরিমিত ঊষর ও বন্ধুরভূমিতে সংরক্ষিত বনভূমি সৃষ্টির যে প্রস্তাব ছিল তাহা কার্যকরী হয়েছে কিনা; এবং

(খ) অন্যান্য জেলায় অনুরূপ ভূমিতে বনভূমি সৃজন করার কোন পরিকল্পনা আছে কি?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এরূপ কোন প্রস্তাব ছিল না।

(খ) পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুর সহ পশ্চিমবঙ্গের অন্যান্য জেলায় বন অধিকারের অধীন বনবিহীন ভূমিতে বনসৃজন হইতেছে।

### হলঙ্ ফরেস্ট লজ

**২৯০।** (অনুমোদিত প্রশ্ন নং ৮১।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলঙ্ ফরেস্ট লজ-এ জেনারেটর স্থাপন করতে বন বিভাগ কত টাকা ব্যয় করেন;

(খ) উক্ত ফরেস্ট লজটি স্থাপন করতে কত টাকা ব্যয় হয়;

(গ) এই বাংলো স্থাপনের পর হইতে ৩১এ ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত কতজন পর্যটক এখানে এসেছিলেন; এবং

(ঘ) উক্ত লজটি থেকে উক্ত সময়ে বন বিভাগ কত টাকা আয় করেন?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) টাকা ২৩,৮৩০·৫৮।

(খ) টাকা ৮৬,৬৫৮·৪৫।

(গ) ২১৮ জন।

(ঘ) টাকা ৩,৮২৬·৫০।

### হোমিওপ্যাথী, কবিরাজী ও ইউনানী চিকিৎসক

**২৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৩।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকারী হিসাব অনুযায়ী হোমিওপ্যাথী, কবিরাজী ও ইউনানী চিকিৎসকের সংখ্যা বর্তমানে কত; এবং

(খ) ঐ সমস্ত চিকিৎসকের উপযুক্ত শিক্ষা ও ট্রেনিংয়ের ব্যবস্থার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা, এবং থাকলে, তাহা কি?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) (১) রেজিস্টার্ড কবিরাজের মোট সংখ্যা ২,১২৪; (২) রেজিস্টার্ড হোমিওপ্যাথের মোট সংখ্যা ১০,০৯৫; এবং (৩) কোন রেজিস্টার্ড ইউনানী চিকিৎসক নাই।

(খ) না।

## গ্রামে ডিপথেরিয়া রোগের প্রাদুর্ভাব

২৯২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সম্প্রতি গ্রামে গ্রামে ডিপথেরিয়া রোগের প্রাদুর্ভাব ঘটেছে;

(খ) অবগত থাকলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা করেছেন;

(গ) ইহা কি সত্য যে, গ্রামের বহু প্রাথমিক ও উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডিপথেরিয়া রোগের প্রতিষেধক অ্যান্টি-টক্সিন পাওয়া যায় না; এবং

(ঘ) সত্য হলে ডিপথেরিয়া প্রতিষেধক 'অ্যান্টি-টক্সিন' গ্রামের প্রতি স্বাস্থ্য ও উপ-স্বাস্থ্য-কেন্দ্রে মজুত রাখার কোন ব্যবস্থা হয়েছে কি?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যাঁ।

(খ) (১) ডিপথেরিয়া রোগের খবর পাওয়ামাত্র রোগীকে নিকটবর্তী হাসপাতালে চিকিৎসার জন্য প্রেরণ করা হয়। এ ছাড়া (২) ডিপথেরিয়া রোগের প্রতিষেধক ট্রিপল অ্যান্টিজেন এবং ডাবল অ্যান্টিজেন আক্রান্ত রোগীর বাড়ি ও উহার সংলগ্ন বাড়িগুলিতে দেওয়া হয় ও হচ্ছে।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## গ্রামাঞ্চলে ম্যালেরিয়া রোগের প্রাদুর্ভাব

২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গ্রামাঞ্চলে ম্যালেরিয়া রোগের পুনরায় প্রাদুর্ভাব ঘটেছে; এবং

(খ) অবগত থাকলে, এর প্রতিকারকল্পে সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যাঁ।

(খ) ম্যালেরিয়া রোগাক্রান্ত গ্রামগুলিতে ম্যালেরিয়ার প্রাদুর্ভাব প্রতিরোধ করিবার জন্য নিম্নলিখিত প্রতিষেধকমূলক কার্যক্রম গ্রহণ করা হয়েছে:

(১) ম্যালেরিয়া রোগের প্রতিষেধকমূলক ঔষধ প্রাইমাকুইন বটিকা ম্যালেরিয়া রোগাক্রান্ত ব্যক্তিকে পর পর পাঁচদিন সেবন করানো হচ্ছে;

(২) ঐসমস্ত এলাকার বাসস্থান ও গোয়ালঘরগুলিতে কীটনাশক ঔষধ ডি ডি টি ছড়ানো হচ্ছে; এবং

(৩) আক্রান্ত এলাকার যথাসম্ভব সকল ব্যক্তির রক্তপরীক্ষা করে ম্যালেরিয়া চিকিৎসার বন্দোবস্ত করা হচ্ছে।

## সুন্দরবনে হরিণ শিকার

২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯০।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সুন্দরবনে বহুসংখ্যক চিতল হরিণ ফাঁদে অথবা বন্দুকের গুলিতে চোরা শিকারীদের হাতে নিহত হয়; এবং

(খ) অবগত থাকলে, অবৈধভাবে হরিণ মারা বন্ধের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) এইরূপ কয়েকটি ঘটনা ঘটেছে।

(খ) হরিণ মারা বর্তমানে নিষিদ্ধ। আইনের সাহায্যে অবৈধ শিকার বন্ধের জন্য আইন অমান্যকারীদের কঠোর দন্ড দেবার ব্যবস্থা হইতেছে। স্থানীয় পুলিস যাহাতে বন বিভাগীয় অফিসারদের এই বিষয়ে সহায়তা করে সেজন্যও নির্দেশ দেওয়া হইয়াছে।

### লবণহ্রদে বিহঙ্গালয় স্থাপন

**২৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৯।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, লবণহ্রদে সরকারের একটি বিহঙ্গালয় নির্মাণ করার পরিকল্পনা আছে;

(খ) সত্য হইলে, উক্ত বিহঙ্গালয় সংস্থাপনের জন্য বিশেষজ্ঞদের নিকট হইতে কোন রিপোর্ট সরকার পাইয়াছেন কি; এবং

(গ) ঐ পরিকল্পনাটি বর্তমানে কি পর্যায়ে আছে?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) ভারত সরকারের অসামরিক বিমান চলাচল দপ্তর, বিহঙ্গালয় স্থাপিত হইলে পক্ষীকুলের দ্বারা বিমান চলাচল বিঘ্ন ঘটিতে পারে এইরূপ অভিমত প্রকাশ করিয়া প্রস্তাবটির বিরোধিতা করিয়াছেন। বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

### পশ্চিমবঙ্গের অরণ্যে চোরাশিকারী

**২৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৯২।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের অরণ্যে যেসমস্ত চোরাশিকারী বন্যপ্রাণী নির্বিচারে হত্যা করে চলেছে তাদের বিরুদ্ধে সরকার কোন ব্যবস্থা অবলম্বন করেছেন কি না;

(খ) পশ্চিমবঙ্গের বিভিন্ন বনাঞ্চলে চোরাশিকারীরা গত তিন বৎসরে কত বন্যপ্রাণী হত্যা করেছে;

(গ) সরকার চোরাশিকারীদের হাত থেকে সুন্দরবনের বাঘ, গরুমারা ও জলদাপাড়া অভয়ারণ্যে এক-খড়্গ গন্ডারকে রক্ষা করার জন্য কি ব্যবস্থা অবলম্বন করেছেন; এবং

(ঘ) একথা কি সত্য যে, গরুমারা অভয়ারণ্যে যে ছয়টি গন্ডার অবশিষ্ট আছে, তাহাও অদৃশ্য হয়ে গেছে?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যাঁ, ব্যবস্থা অবলম্বন করা হয়েছে।

(খ) ১০৫টি। এর মধ্যে ১৯৭১-৭২ সালে উত্তরবঙ্গে নিহত বন্যপ্রাণীর সংখ্যা ধরা নাই কারণ ঐ সংখ্যা এখনও সঠিকভাবে সঙ্কলিত হয় নি।

(গ) রক্ষণাবেক্ষণ কার্যে বনকর্মী নিযুক্ত আছে। গরুমারা ও জলদাপাড়া অভয়ারণ্যে রক্ষীর সংখ্যা বাড়ানো হয়েছে। আইনের সাহায্যে চোরাশিকারীদের কঠোর শাস্তি দেবার ব্যবস্থা হচ্ছে।

(ঘ) না।

### সুন্দরবনে চোরাশিকারীদের দ্বারা বাঘ শিকার

**২৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৫।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সুন্দরবনে এক ধরনের চোরাশিকারী বন্দুক পেতে বাঘ শিকার করে;

(খ) অবগত থাকলে, এই ধরনের অবৈধ শিকার বন্ধের জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন; এবং

(গ) গত ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত সুন্দরবনে চোরা-শিকারীদের দ্বারা নিহত বাঘের সংখ্যা কত?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) দুটি।

### সুন্দরবনে নরখাদক বাঘ শিকারের জন্য অনুমতিপ্রাপ্ত শিকারীদের সংখ্যা

**২৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৬।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭০ সালের জানুয়ারি হইতে ১৯৭২ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত সুন্দরবনের বিভিন্ন ব্লকে নরখাদক বাঘ শিকারের জন্য কতজনকে বাঘ মারার অনুমতি দেওয়া হয়েছিল এবং এই সময়ে কত বাঘ মারা পড়েছিল;

(খ) পারমিটধারী শিকারীদের মধ্যে নিহত বা আহত শিকারীদের সংখ্যা কত; এবং

(গ) সুন্দরবনের সব বাঘই কি নরখাদক?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) মোট ৩৪ জনকে এবং বাঘ মারা পড়ে একটি।

(খ) এইরূপ ঘটনা ঘটে নাই।

(গ) এই বিষয়ে সঠিক বৈজ্ঞানিক পরীক্ষা-নিরীক্ষা এখনও হয় নাই।

### মাস মিডিয়া বিভাগটির পুনর্গঠন

**২৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫৬।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্বাস্থ্য ও পরিবার পরি-কল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মাস মিডিয়া বিভাগটিকে ঢেলে সাজাবার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, উক্ত বিভাগে গ্রামের যুবকদের নিয়োগের ব্যাপারে অগ্রাধিকার দেওয়ার কোন ব্যবস্থা সরকারের আছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এই সংস্থা কেন্দ্রীয় সরকারের অনুমোদন অনুসারে গঠিত হয়েছে; আপাতত বিভাগটিকে ঢেলে সাজাবার কোন নির্দেশ রাজ্য সরকার পান নি।

**(খ) প্রশ্ন উঠে না।**

### চর্মরোগ

**৩৩০।** (অনুমোদিত প্রশ্ন নং ২৬২।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ কথা কি সত্য যে, গত দুই বছরে শহর ও শহরতলিতে চর্মরোগ বৃদ্ধি পেয়েছে; এবং

(খ) সত্য হলে, (১) চর্মরোগ বৃদ্ধি পাওয়ার কারণ কি; এবং (২) সরকার এই রোগ প্রতিরোধের জন্য কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) সরকারের নিকট এরূপ কোন সংবাদ নাই।

(খ) প্রশ্ন উঠে না।

### মানসিক রোগের হাসপাতাল

**৩৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ২৬৭।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে মানসিক রোগের হাসপাতালের সংখ্যা কত এবং তাহারা কোথায় অবস্থিত;

(খ) ঐসমস্ত হাসপাতালে চিকিৎসাধীন মানসিক রোগীর মধ্যে স্ত্রী ও পুরুষের সংখ্যা কত; এবং

(গ) ঐসমস্ত হাসপাতালে ফ্রি বেড কতগুলি আছে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ছয়টি। সংলগ্ন বিবরণীতে তাদের বিশদ বিবরণ নিম্নে দেওয়া হইল।

(খ) সংলগ্ন বিবরণীতে বাঞ্ছিত বিবরণ নিম্নে প্রদত্ত হইল।

(গ) সংলগ্ন বিবরণীতে বাঞ্ছিত বিবরণ নিম্নে দেওয়া হইল।

**Statement referred to in reply to clauses (Ka), (Kha) and (Ga) of unstarred question No. 301**

বিবরণী

| | মানসিক হাসপাতালের নাম ও ঠিকানা। | সরকারী বা বেসরকারী। | | শয্যা সংখ্যা | | | ফ্রি বেডের সংখ্যা | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | পুরুষ | স্ত্রী | মোট | | |
| ১। | হসপিট্যাল ফর মেণ্টাল ডিজিজেস, ১৮ গোবরা রোড, কলিকাতা। | সরকারী | .. | ৬৪ | ৪৬ | ১১০ | ৭৫ | |
| ২। | মেণ্টাল অবজারভেশন ওয়ার্ড ৭ নং ভবানীপুর রোড, কলিকাতা-২০। | সরকারী | .. | ২০ | ১০ | ৩০ | ৩ | |
| ৩। | লুম্বিনী পার্ক মেণ্টাল হসপিটাল, ১১৫ ডাঃ গিরীন্দ্র শেখর বোস রোড, কলিকাতা-৩৯। | বে-সরকারী | .. | ১৩৫ | ৫৫ | ১৯০ | **৪৬ | **ইহার মধ্যে ৩৫টি সরকারের সংরক্ষিত শয্যা। |
| ৪। | বঙ্গীয় উন্মাদ আশ্রম, দত্তনগর, সাউথ দমদম, কলিকাতা-৫০। | বে-সরকারী | .. | ৫০ | ৫০ | ১০০ | .. | |
| ৫। | মেণ্টাল হসপিটাল, মানকুণ্ড, জেলা হুগলী .. | বে-সরকারী | .. | *৮০ | *৮০ | *১৬০ | ১৫ | *বর্তমানে ১১৩টি শয্যা (পুরুষ ৫৮টি এবং স্ত্রী ৫৫টি) চালু আছে। |
| ৬। | সরকারপুর ইনষ্টিটিউট অফ মেণ্টাল হেল্থ, বজবজ রোড, পোঃ সরকারপুর, জেলা চব্বিশ-পরগণা। | বে-সরকারী | .. | ৭৮ | ৫২ | ১৩০ | ১৫ | |

### রাঁচির কাঁকের মানসিক হাসপাতাল

৩০২। (অনুমোদিত প্রশ্ন নং ২৭১।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী রাঁচির কাঁকের মানসিক হাসপাতালে রোগীদের মধ্যে পশ্চিমবঙ্গের কতজন পুরুষ ও স্ত্রী উন্মাদ রোগী ৩১এ জানুয়ারি, ১৯৭৩ সাল পর্যন্ত চিকিৎসাধীন আছেন;

(খ) কাঁকের হাসপাতালে পশ্চিমবঙ্গের জন্য কোন আসন সংরক্ষিত আছে কিনা;

(গ) সংরক্ষিত থাকলে, তার জন্য রাজ্যসরকারকে বৎসরে ঐ আসন বাবত বিহার সরকারকে টাকা দিতে হয় কিনা; এবং

(ঘ) টাকা দিতে হলে, তাহার পরিমাণ কত?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ৩১এ জানুয়ারি, ১৯৭৩ সাল পর্যন্ত কাঁকের মানসিক আরোগ্যশালায় চিকিৎসাধীন রোগীর সংখ্যা ৭৫৭ জন। তন্মধ্যে ৫৮৩ জন পুরুষ ও ১৭৪ জন স্ত্রী উন্মাদ রোগী। ঐ তারিখে রাঁচির দ্বিতীয় হাসপাতাল "হসপিটাল ফর মেন্টাল ডিজিজেস"-এ ১৪৫ জন পুরুষ ও ৯৬ জন স্ত্রী উন্মাদ রোগী চিকিৎসিত হয়।

(খ) ও (গ) হ্যাঁ।

(ঘ) বিহার সরকার নিয়ন্ত্রিত রাঁচি মানসিক আরোগ্যশালা হাসপাতালকে ১৯৭০-৭১ সালে ১৩,৬৫,৮৩০·৯২ টাকা দেওয়া হয়েছে।

### পশ্চিমবঙ্গে যক্ষ্মারোগীদের হাসপাতাল

৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৭।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি হাসপাতালে যক্ষ্মারোগীদের চিকিৎসার ব্যবস্থা আছে;

(খ) ঐসমস্ত হাসপাতালে ১৯৭৩ সালের ৩১এ জানুয়ারি তারিখে চিকিৎসাধীন যক্ষ্মা-রোগগ্রস্ত স্ত্রী ও পুরুষের সংখ্যা কত ছিল;

(গ) ঐসমস্ত হাসপাতালে যক্ষ্মারোগীদের জন্য ফ্রি বেডের ব্যবস্থা আছে কিনা; এবং

(ঘ) ব্যবস্থা থাকলে, ঐ তারিখে ফ্রি বেডে চিকিৎসারত স্ত্রী ও পুরুষ রোগীর সংখ্যা কত ছিল?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) পশ্চিমবঙ্গে ১৬টি টি বি হাসপাতাল ও ৩টি টি বি স্যানাটোরিয়াম চালু আছে। এ ছাড়াও, প্রতিটি জেলা ও মহকুমা হাসপাতালে, পুলিস ও জেল হাসপাতালগুলিতে এবং কয়েকটি জেনারেল হাসপাতালেও যক্ষ্মারোগীদের চিকিৎসার ব্যবস্থা আছে।

(খ) পুরুষ—১,৬৩২ জন; স্ত্রী—৭০৬ জন।

(গ) আছে।

(ঘ) পুরুষ—১,৬০২ জন· স্ত্রী—৬৯৭ জন।

### পশ্চিমবঙ্গে সিনিয়র ফরেস্ট সার্ভিস বিভাগের ক্যাডার পদ

৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯১।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৬ সালে কিংবা তারপরে পশ্চিমবঙ্গের সিনিয়র ফরেস্ট সার্ভিস বিভাগের ক্যাডার পদের কোন পরিবর্তন করা হয়েছে কিনা;

(খ) হয়ে থাকলে, পশ্চিমবঙ্গ সরকারের কোন্ আদেশবলে তা করা হয়েছে;

(গ) ইহা কি সত্য যে, ১৯৭০ সালে কলকাতা হাইকোর্টের মহামান্য বিচারপতি শ্রী এস কে দত্ত সিনিয়র ফরেস্ট সার্ভিসের অফিসারদের রাইটস অ্যান্ড প্রসপেক্টস পূর্বের ন্যায় অক্ষুণ্ণ রাখার অনুকূলে রায় দিয়েছিলেন; এবং

(ঘ) সত্য হইলে, রাজ্য সরকার মহামান্য বিচারপতির ঐ রায় কার্যকরী করেছেন কি?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ সরকারের ৬ই ডিসেম্বর ১৯৬৬ তারিখের নং ৬৬৭৬-ফর ও ২৬এ মার্চ, ১৯৬৮ তারিখের নং ১৬৬৪-ফর আদেশবলে পশ্চিমবঙ্গ সিনিয়র ফরেস্ট সার্ভিসে ৫টি নতুন পদ সৃষ্টি করা হইয়াছে।

ইহা ছাড়া ১লা অক্টোবর, ১৯৬৬ তারিখ হইতে পশ্চিমবঙ্গ সিনিয়র ফরেস্ট সার্ভিসের ডিভিসনাল বা সমতুল্য এবং তদূর্ধ্ব পর্যায়ের ৪০টি পদ ইন্ডিয়ান ফরেস্ট সার্ভিসের ক্যাডারভুক্ত হইয়াছে। এই পদগুলি অল ইন্ডিয়া সার্ভিসেস অ্যাক্ট-এর ক্ষমতাবলে কৃত ইন্ডিয়ান ফরেস্ট সার্ভিস (ফিক্সেসন অব ক্যাডার স্ট্রেন্থ) রেগুলেসন্স-বলে ইন্ডিয়ান ফরেস্ট সার্ভিসের অন্তর্ভুক্ত হইয়াছে। পরে এই ৪০টি পদের একটি পদ ইন্ডিয়ান ফরেস্ট সার্ভিস হইতে বাহির করিয়া ১লা অক্টোবর, ১৯৬৬ তারিখ হইতে পশ্চিমবঙ্গ সরকারের ৪ঠা ফেব্রুয়ারী, ১৯৭০ তারিখের ৭৯৫ নং আদেশবলে পশ্চিমবঙ্গ সিনিয়র ফরেস্ট সার্ভিসের অন্তর্ভুক্ত করা হইয়াছে।

(গ) আংশিক ভাবে। ১৯৭০ সালে মহামান্য কলিকাতা হাইকোর্ট পশ্চিমবঙ্গ সিনিয়র ফরেস্ট সার্ভিসের কতিপয় অফিসারের আবেদনক্রমে ৪৭০ (ডব্লু)/৭০ সংখ্যক সিভিল রুল জারী করেন। যথাযথ শুনানীর পর ১৯৭২ সালে মাননীয় বিচারপতি শ্রী এস কে দত্ত রুলটি খারিজ করেন। রায়দান প্রসঙ্গে মাননীয় বিচারপতি মন্তব্য করিয়াছেন যে, পশ্চিমবঙ্গ সিনিয়র ফরেস্ট সার্ভিসের অফিসারদের রাইটস, যথা বেতন, র‍্যাঙ্ক, ইত্যাদি অপরিবর্তিত থাকিবে।

(ঘ) ইন্ডিয়ান ফরেস্ট সার্ভিস হওয়ার জন্য পশ্চিমবঙ্গ সিনিয়র ফরেস্ট সার্ভিসের অফিসারদের বেতন, র‍্যাঙ্ক, ইত্যাদির অধিকার খর্ব করা হয় নাই।

### আদিবাসী ও অনুন্নত শ্রেণীর পুরুষদের মধ্যে নির্বীজকরণ অস্ত্রোপচার

৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৫।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যে আদিবাসী ও অনুন্নত শ্রেণীর পুরুষদের কতজনকে নির্বীজকরণ অস্ত্রোপচার করা হয়েছে?

**স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** এইরূপ কোন হিসাব রাখার প্রথা চালু নেই।

### দার্জিলিং-শিংলা রজ্জুপথ

৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৫।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দার্জিলিং-শিংলা রজ্জুপথ নির্মাণ করিতে সরকারের কত টাকা ব্যয় হয়;

(খ) ঐ রজ্জুপথটি নির্মাণ করার ভার কোন্ বিভাগকে দেওয়া হইয়াছিল; এবং

(গ) ঐ রজ্জুপথটি এখনও চালু আছে কিনা?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ২৯,১৯,৬৪০ টাকা।

(খ) ডি এফ ও, দার্জিলিং-এর তত্ত্বাবধানে এই রজ্জুপথটি নির্মিত হয়।

(গ) চালু আছে।

**Shifting of Leprosy Training Centre from Bankura Sadar Hospital to Jathia building**

**307.** (Admitted question No. 624.) **Shri KASHINATH MISRA:** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) if the Government has any plan to shift the Leprosy Training Centre which is now being carried on at Bankura Sadar Hospital to Jathia building; and

(b) if so, the details of the plan and when the plan is expected to be executed?

**The Minister for Health:** (a) No.

(b) Does not arise.

**ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট**

৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১৩।) **শ্রীশরদাস পাল:** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলাতে কতগুলি ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট আজ পর্যন্ত সংস্থাপন করা হইয়াছে;

(খ) ঐগুলি সংস্থাপন করিতে সরকারের মোট কত টাকা ব্যয় হইয়াছে;

(গ) যেসমস্ত জেলাতে উক্ত ইনস্টিটিউট সংস্থাপন করা হয় নাই, সে সকল জেলাতে ঐরূপ ইনস্টিটিউট সংস্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(ঘ) উক্ত ইনস্টিটিউটে কি কি বৃত্তি শিক্ষাদানের ব্যবস্থা আছে; এবং

(ঙ) উক্ত ইনস্টিটিউট হইতে পাস করা ছাত্রগণকে সরকারী প্রকল্পসমূহে নিয়োগ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) কলিকাতায় দুইটি, হাওড়ায় একটি, মেদিনীপুরে দুইটি, বর্ধমানে একটি, হুগলীতে একটি, নদিয়ায় দুইটি, মুর্শিদাবাদে একটি, মালদহে একটি, দার্জিলিং-এ দুইটি, কুচবিহারে একটি, বীরভূমে একটি এবং পুরুলিয়ায় একটি ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট সংস্থাপন করা হইয়াছে। ইহা ব্যতীত মেদিনীপুর জেলার হলদিয়াতে একটি এবং পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জে একটি ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট শীঘ্রই কাজ আরম্ভ করিবে।

(খ) প্রতিটি ইনস্টিটিউট সংস্থাপন করিতে গড়পড়তা মোট ব্যয় হইয়াছে প্রায় ৩৫ লক্ষ টাকা।

(গ) আপাতত এমন কোন পরিকল্পনা নাই।

(ঘ) ব্ল্যাকস্মিথ, বিল্ডিং কনস্ট্রাকশন, কার্পেন্টার, ড্রাফটসম্যান (মেকানিক্যাল), ড্রাফটসম্যান (সিভিল), ইলেকট্রিসিয়ান, ফিটার, গ্রাইন্ডার, মেসিনিস্ট (কম), মেসিনিস্ট (মিলার), মেসিনিস্ট (এস এস পি), মোটর মেকানিক, আই সি ইঞ্জিন মেকানিক, রেডিও মেকানিক, রেফ্রিজারেটর ও এ সি মেকানিক, মোল্ডার, প্যাটার্নমেকার, পেন্টার ও ডেকরেটর, প্লাম্বার, সার্ভেয়ার, শীট মেটাল ওয়ার্কার, টার্নার, ওয়েল্ডার, ওয়্যারম্যান, স্টেনোগ্রাফী, কাটিং ও টেলারিং, বুক-বাইন্ডার, প্রিন্টিং মেসিন অপারেটর, সুটকেস ম্যানুফ্যাকচার, ফুটউইয়ার ম্যানুফ্যাকচার, হ্যান্ড ও মেসিন নিটিং, হ্যান্ড কম্পোজিশন, হ্যান্ড উইভিং এবং টুলমেকার—বৃত্তিগুলি শিক্ষাদানের ব্যবস্থা আছে।

(ঙ) আপাতত এমন কোন পরিকল্পনা নাই। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে, যদিও বর্তমান অবস্থায় আই টি আই পাস করা ছেলেদের চাকুরী দেওয়া বাধ্যতামূলক নয়, তবুও দেখা গিয়াছে বেশ কিছুসংখ্যক উত্তীর্ণ ছেলেরা বিভিন্ন সরকারী এবং বে-সরকারী সংস্থায় চাকুরীতে নিযুক্ত হইয়াছেন।

**টেঙ্গুয়া খাল**

**৩০৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭০০।) **শ্রীভুপালচন্দ্র পান্ডাঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মেদিনীপুর জেলার অন্তর্গত নন্দীগ্রাম থানার টেঙ্গুয়া খালটির দীর্ঘদিন যাবত সংস্কারের অভাবে প্রায় বিশ বর্গমাইল এলাকার ফসল প্রায় প্রতি বছরই নষ্ট হইয়া যাইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, (১) এই খালটি সংস্কার না করার কারণ কি, এবং (২) এই খালটি কবে নাগাত সংস্কার করা হইবে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয়ঃ** (ক) এই খালটির সংস্কারের প্রয়োজনীয়তা সম্বন্ধে সরকার অবহিত আছেন।

(খ) এই খালটি সংস্কার করার জন্য একটি প্রকল্প প্রস্তুত করা হইয়াছে। স্টেট ফ্লাড কন্ট্রোল বোর্ড-এর অধীনে টেকনিক্যাল কমিটির সুপারিশ অনুযায়ী প্রকল্পটির সংশোধন করা হইতেছে। কবে নাগাত কাজ আরম্ভ করা যাইবে বর্তমানে বলা সম্ভব নয়।

**চাষের জমিতে বৎসরে দুবার জল সরবরাহ করার পরিকল্পনা**

**৩১০।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৪১।) **শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) যেসমস্ত চাষের জমিতে একবার মাত্র বৎসরে চাষের জন্য জল দেওয়া হয় সেই জমিতে দুবার জল দেবার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে থেকে দেওয়া হবে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয়ঃ** (ক) সেচ বিভাগের বৃহৎ প্রকল্পগুলি, যথা—ময়ূরাক্ষী ও দামোদর উপত্যকা প্রকল্প হইতে যেসকল জমিতে 'খারিফ' চাষের জন্য জল দেওয়া হয় তাহার কিছু অংশে 'রবি' মরশুমেও জল দেওয়া হয়।

রবি মরশুমে জলের পরিমাণ স্বভাবতই খারিফ চাষের পর জলাধারগুলিতে কতটা জল সঞ্চিত থাকে তাহার উপর নির্ভর করে। কংসাবতী প্রকল্প হইতে এখন কেবল খারিফ চাষের জন্য জল দেওয়া হয়। এ বছর কুমারী জলাধারের কাজ শেষ হইলে আগামী 'রবি' মরশুম হইতে 'রবি' চাষের জল দেওয়া শুরু হইবে।

সেচ বিভাগের অন্যান্য ছোট ছোট প্রকল্প হইতে খারিফ চাষের জল দেওয়ার পর 'রবি' মরশুমে দেওয়ার মত প্রয়োজনীয় জল জলাধারে থাকে না।

কৃষি বিভাগের গভীর নলকূপ ও "রিভার লিফট" প্রকল্প হইতে একের অধিক মরশুমে চাষের জল সরবরাহ করা হইয়া থাকে।

(খ) প্রশ্ন (ক) এর জবাবের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

**ফরাক্কা প্রকল্প হইতে জলসরবরাহের পরিমাণ**

**৩১১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৮।) **শ্রীঅজিতকুমার বসু** (মেদিনীপুর)**ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার ফরাক্কা প্রকল্প হইতে কী পরিমাণ জল কেন্দ্রীয় সরকারের নিকট দাবি করিয়াছেন;

(খ) কেন্দ্রীয় সরকার বর্তমানে পশ্চিমবাংলাতে কী পরিমাণ জল সরবরাহ করিবার আশ্বাস দিয়াছেন; এবং

(গ) উহাতে পশ্চিমবঙ্গের প্রয়োজন পূরণ হইবে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) রাজ্যসরকার ফরাক্কা বাঁধ প্রকল্প হইতে সর্বনিম্ন (মিনিমাম) ৪০,০০০ কিউসেক জল ভাগীরথী নদীতে ছাড়ার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট দাবি করিয়াছেন।

(খ) ফিডার ক্যানেল কার্যকর হইবার পর হইতে প্রথম পাঁচ বৎসরের জন্য সংবৎসর ধরিয়া ৪০,০০০ কিউসেক জল ছাড়ার কথা কেন্দ্রীয় সরকার ঘোষণা করিয়াছেন। পাঁচ বৎসর পর অবস্থাটি পর্যালোচনা করিয়া দেখা হইবে।

(গ) কেন্দ্রীয় সরকারের ঘোষিত জলসরবরাহের পরিমাণ রাজ্যসরকার মানিয়া লইয়াছেন। সংবৎসর ধরিয়া এই পরিমাণ জলসরবরাহের পর অবস্থা কি দাঁড়ায় তাহা পরীক্ষা করিয়া দেখা হইবে।

## বেলডাঙ্গা সুগার মিল

**৩১২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৪।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেলডাঙ্গা সুগার মিল (বন্ধ) চালু করার কোন পরিকল্পনা আছে কি;

(খ) উক্ত সুগার মিলের অন্তর্গত জমিতে সুগার মিল ছাড়া অন্য কোন মিল করার পরিকল্পনা আছে কিনা;

(গ) বর্তমানে উক্ত মিলে নিযুক্ত অফিসিয়াল রিসিভার কে;

(ঘ) রিসিভার উক্ত মিলের সম্পত্তি থেকে কোন আয় করিতে পারেন কিনা; এবং

(ঙ) মিল বন্ধ হয়ে থাকার পর হইতে ফেব্রুয়ারি, ১৯৭৩ পর্যন্ত জমি হইতে ফসল বিক্রয় করিয়া কত টাকা আয় হইয়াছে?

**বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বিষয়টি সরকারের বিবেচনাধীন।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) শ্রীঅশোক গোয়েঙ্কা।

(ঘ) হাইকোর্ট কর্তৃক নিযুক্ত রিসিভারের উপর উক্ত মিলের স্থাবর ও অস্থাবর সম্পত্তি রক্ষণাবেক্ষণের ভার অর্পিত হইয়াছে। হাইকোর্ট রিসিভারকে উক্ত মিলের জমিতে কৃষিকার্য করিবার অনুমতিও দিয়াছেন।

(ঙ) এ বিষয়ে সরকারের কোন তথ্য নাই।

## দুর্গাপুর ও হলদিয়া সার কারখানা

**৩১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩০।) **শ্রীঅজিতকুমার বসুঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর সার কারখানা হইতে যে সার উৎপন্ন হয় তাহার কত ভাগ পশ্চিমবাংলার জন্য বরাদ্দ করা হইয়াছে; এবং

(খ) হলদিয়া সার কারখানা কতদিনে নির্মাণ হইবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কারখানাটি সবেমাত্র চালু হওয়ার পথে। সুতরাং ইহার উৎপন্ন দ্রব্যের বরাদ্দের প্রশ্ন এখন উঠে না।

(খ) পরিকল্পনা অনুযায়ী সব কাজ চলিলে ১৯৭৬ সালের গোড়ার দিকে নির্মিত হবার সম্ভাবনা আছে।

**পশ্চিমবঙ্গে শিল্পস্থাপনের পরিকল্পনা**

৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৩।) **শ্রীঅজিতকুমার বসু** (মেদিনীপুর): শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের মধ্যে পশ্চিমবঙ্গের কোন্ কোন্ স্থানে কি কি শিল্প স্থাপন করিবার পরিকল্পনা আছে;

(খ) তন্মধ্যে মেদিনীপুর জেলায় কোন্ কোন্ স্থানে কি কি শিল্প স্থাপনের পরিকল্পনা আছে; এবং

(গ) মেদিনীপুর জেলা হইতে কতজন শিল্পপতি ১৯৭২-৭৩ সালে (ফেব্রুয়ারি ১৯৭৩ সাল পর্যন্ত) শিল্প লাইসেন্স পাইবার জন্য সরকারের নিকট আবেদন করিয়াছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) গত মার্চ, ১৯৭২ হইতে অদ্যাবধি ৩৮৮টি নূতন শিল্প স্থাপনের প্রস্তাব বর্তমান সরকার পাইয়াছেন। এই শিল্পগুলিতে মোট বিনিয়োগের পরিমাণ ৫১১ কোটি টাকা। এই ৩৮৮টি প্রস্তাবের মধ্যে ১৯৮টি প্রস্তাব ভারত সরকার মঞ্জুর করিয়াছেন, ১৩০টি প্রস্তাব ভারত সরকারের বিবেচনাধীন আছে ও ৬০টি প্রস্তাব পশ্চিমবঙ্গ শিল্প-উন্নয়ন পর্ষৎ বিবেচনা করিয়া দেখিতেছেন।

(খ) মেদিনীপুর জেলার হলদিয়াতে নিম্নলিখিত শিল্প স্থাপনের পরিকল্পনা আছে:

(১) সার কারখানা.

(২) সোডা অ্যাশ ও মেথানল,

(৩) তৈলশোধনাগারের সম্প্রসারণ.

(৪) ক্র্যাকার ইউনিট,

(৫) পেট্রো-কেমিক্যাল শিল্প,

(৬) জাহাজ তৈরির কারখানা.

(৭) ইন্ডাস্ট্রিয়াল ফস্‌ফেট্,

(৮) ক্যালসাইন্ড পেট্রোলিয়াম কোক.

(৯) কস্টিক সোডা/ক্লোরিন প্ল্যান্ট, এবং

(১০) কার্বন ব্ল্যাক প্ল্যান্ট।

(গ) উক্ত সময়ের মধ্যে শিল্প লাইসেন্স পাইবার জন্য মেদিনীপুর জেলা হইতে মোট ১০টি আবেদনপত্র সরকারের নিকট প্রেরিত হইয়াছে।

**Utilisation of industrial wastes available in West Bengal**

**315.** (Admitted question No. 1645.) **Shri RAJANI KANTA DOLOI:** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the Government has drawn up any comprehensive scheme or proposal for utilising the large quantity of industrial wastes available in this State; and

(b) if so, the details of the schemes?

**The Minister for Commerce and Industries:** (a) No.

**(b) Does not arise.**

**ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানীতে বাঙ্গালী কর্মচারী**

**৩১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৪।) **শ্রীঅজিতকুমার বসু** (মেদিনীপুর)**:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানীতে বর্তমানে বাঙ্গালী কর্মচারীর সংখ্যা কত; এবং

(খ) ১৯৭২-৭৩ সালে (ফেব্রুয়ারি পর্যন্ত) ট্রাম কোম্পানীতে সরকার কত বেকার যুবকের কর্মসংস্থান দিয়েছেন।

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ৫,৯৫১ জন।

(খ) ৯৭ জন।

**সাঁইথিয়া ব্লকে চাষের জন্য অগভীর নলকূপ**

**৩১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৪৯।) **শ্রীনিতাইপদ ঘোষ:** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২-৭৩ সালে (জানুয়ারি পর্যন্ত) বীরভূম জেলার অন্তর্গত সাঁইথিয়া ব্লকে চাষের জন্য কয়টি অগভীর নলকূপ বসানো হইয়াছে;

(খ) ইহার মধ্যে কয়টি ডিজেল এঞ্জিন দ্বারা এবং কয়টি বিদ্যুৎ শক্তি দ্বারা চালিত হইবে;

(গ) বিদ্যুৎ দ্বারা চালিত হইবার স্থিরীকৃত নলকূপগুলিতে কতদিনের মধ্যে বিদ্যুতের কানেকশন দেওয়া হইবে; এবং

(ঘ) ঐ নলকূপগুলিতে দ্রুত বিদ্যুৎ শক্তি দেওয়ার জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ৬৩৪টি।

(খ) বর্তমানে সব কয়টি ডিজেল এঞ্জিন দ্বারা চালিত।

(গ) উক্ত ৬৩৫টি ডিজেল-চালিত অগভীর নলকূপের মধ্যে ২৭০টিকে বিদ্যুৎ-চালিত করার প্রস্তাব আছে।

(ঘ) পাম্পহাউস তৈয়ারি, ইলেকট্রিক মোটর প্রভৃতি সরবরাহের প্রাথমিক কাজ চলিতেছে।

**প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের জন্য দ্বিপ্রহরের টিফিন**

**৩১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬২।) **শ্রীকাশীনাথ মিশ্র:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার প্রাথমিক বিদ্যালয়গুলিতে কতজন ছাত্রছাত্রীকে দ্বিপ্রহরে টিফিন সরবরাহ করা হইয়া থাকে;

(খ) উক্ত প্রাথমিক বিদ্যালয়ের জেলাওয়ারী সংখ্যা কত; এবং

(গ) উক্ত কাজের জন্য সরকারের মাসিক কত টাকা ব্যয় হয়?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ১,৩৫৪,০০০ ছাত্রছাত্রীকে দ্বিপ্রহরে টিফিন সরবরাহ করা হয়।

(খ) এ সম্বন্ধে একটি তালিকা নিম্নে দেওয়া হইল।

(গ) মাসিক গড়ে ৩,০৬,০০০ টাকা ব্যয় হয়।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 318*

**প্রাথমিক বিদ্যালয়ের জেলাওয়ারী সংখ্যা**

| জেলার নাম | বিদ্যালয়ের সংখ্যা |
|---|---|
| ১। কলিকাতা ... ... | ৮৮০ |
| ২। কোচবিহার ... ... | ১৯১ |
| ৩। নদিয়া ... ... | ২৯৫ |
| ৪। দার্জিলিং ... ... | ১৪২ |
| ৫। পশ্চিম দিনাজপুর ... ... | ৪০২ |
| ৬। মুর্শিদাবাদ ... ... | ২৭০ |
| ৭। মালদহ ... ... | ৪০৭ |
| ৮। হুগলি ... ... | ৭৪ |
| ৯। বর্ধমান ... ... | ২৫৯ |
| ১০। বাঁকুড়া ... ... | ২২৩ |
| ১১। জলপাইগুড়ি | যথাযথ হিসাব পাওয়া যায় নাই। |
| ১২। চব্বিশপরগনা | |
| ১৩। বীরভূম | |
| ১৪। পুরুলিয়া | |
| ১৫। মেদিনীপুর | |
| ১৬। হাওড়া | |

**মুর্শিদাবাদ জেলায় বন্যায় ক্ষতিগ্রস্ত স্কুল**

**৩১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৫) **শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭২ সালে মুর্শিদাবাদ জেলায় কতগুলি স্কুল বন্যায় ক্ষতিগ্রস্ত হইয়াছিল?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়:** প্রাথমিক বা মাধ্যমিক কোন স্কুলই ১৯৭২ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত হয় নাই।

**মেদিনীপুর জেলায় টি আর স্কীম**

**৩২০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭০।) **শ্রীঅজিতকুমার বসু** (মেদিনীপুর): ত্রাণ এবং সমাজকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় টি আর স্কীম চালু করার কোন আশু পরিকল্পনা আছে কিনা;

(খ) থাকিলে, খড়্গপুর ১নং এবং ২নং ব্লকে কতগুলি টি আর স্কীমের প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে; এবং

(গ) উক্ত ব্লক দুটিতে বর্তমান বৎসরে সরকার টি আর স্কীম বাবত কত টাকা খরচ করিবেন?

**ত্রাণ এবং সমাজকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) যদি অন্য প্রকল্পের মাধ্যমে দুর্দশাগ্রস্ত লোকদের কর্মসংস্থান করা সম্ভব না হয় তাহা হইলে রিলিফ ওয়ার্কস্ স্কীম চালু করা হইবে।

(খ) খড়্গপুর ১নং ব্লকে ২৯টি এবং ২নং ব্লকে ৩টি টি আর স্কীমের প্রস্তাব মহকুমাশাসকের বিবেচনাধীন আছে।

(গ) ঐ দুইটি ব্লকের পরিস্থিতির পরিপ্রেক্ষিতে প্রয়োজন অনুসারে খরচ করা হইবে।

### হাওড়া জেলায় বন্ধ কারখানার সংখ্যা

**৩২১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮৬।) **শ্রীভবানীশঙ্কর মুখার্জী** এবং **শ্রীশেখ আনোয়ার আলীঃ** বন্ধ এবং দুর্বল শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলায় বর্তমানে ছোটবড় মিলিয়ে কতগুলি কারখানা বন্ধ আছে;

(খ) ঐ কারখানাগুলি বন্ধ থাকার কারণ কি;

(গ) সরকার ঐ সমস্ত কারখানার শ্রমিকদের বিকল্প কর্মসংস্থানের কোন ব্যবস্থা করিয়াছেন কি; এবং

(ঘ) ঐ কারখানাগুলি খুলিবার কি ব্যবস্থা সরকার করিয়াছেন?

**বন্ধ এবং দুর্বল শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ২২এ মার্চ, ১৯৭৩ তারিখ পর্যন্ত ১৪২টি কারখানা বন্ধ আছে।

(খ) নানা কারণে কারখানাগুলি বন্ধ আছে। তাহার মধ্যে অর্থাভাব, পরিচালনার অব্যবস্থা ও ত্রুটি বিচ্যুতি, কাঁচামালের অভাব, অর্ডারের অভাব এবং শ্রমিক-মালিক বিরোধ উল্লেখযোগ্য।

(গ) না।

(ঘ) শ্রমিক-মালিক বিরোধের ফলে বন্ধ কারখানাগুলির ক্ষেত্রে বিরোধ নিষ্পত্তির চেষ্টা হইতেছে। ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগ বন্ধ ক্ষুদ্রশিল্প সংস্থাগুলিকে খুলিবার জন্য যথাসম্ভব সাহায্য দিয়া থাকে। মাঝারি ও অপেক্ষাকৃত বড় সংস্থার ক্ষেত্রে প্রয়োজন অনুসারে কেন্দ্রীয় সরকার আইনানুগ অনুসন্ধানের ব্যবস্থা করেন এবং সম্ভাব্যস্থলে পরিচালন অধিগ্রহণ করিয়া খুলিবার ব্যবস্থা করা হয়।

### তাহেরপুর উপনগরীকে পৌরসভার অন্তর্ভুক্তীকরণ

**৩২২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫৫।) **শ্রীনরেশচন্দ্র চাকীঃ** পৌরকার্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদিয়া জেলার তাহেরপুর উপনগরীকে পৌরসভার অন্তর্ভুক্ত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**পৌরকার্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) তাহেরপুর উপনগরীতে একটি পৌরসভা স্থাপনের প্রস্তাব ছিল। নদিয়ার জেলা ম্যাজিস্ট্রেট এ প্রস্তাব সমর্থন করেন নাই। তাঁহার মতে ঐ স্থানে পৌরসভা গঠন করা হইলে উহার এমন আর্থিক সঙ্গতি থাকিবে না যাহাতে পৌরসভা অথবা নোটিফায়েড অর্থারিটি হিসাবে তাহার দায়দায়িত্ব পালন করিতে পারে। সরকার উক্ত মত সমর্থন করিয়া ঐ স্থান বর্তমানে পৌরসভা স্থাপনের পক্ষে উপযুক্ত নয় বলিয়া প্রেসিডেন্সি বিভাগের কমিশনারকে জানাইয়া দিয়াছেন।

(খ) প্রশ্ন উঠে না।

### ভূমিহীনদের মধ্যে পতিত জমি বণ্টন

**৩২৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩৮।) **শ্রীঅজিতকুমার বসু** (মেদিনীপুর)ঃ বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাগুলিতে বিভিন্ন বনের মধ্যে যেসমস্ত পতিত জমি অনাবাদী অবস্থায় আছে, তাহা ভূমিহীনদের মধ্যে বিতরণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, তাহা কিভাবে ও কবে নাগাত করা হইবে; এবং

(গ) ১৯৭২-৭৩ সালে (ফেব্রুয়ারি পর্যন্ত) বন বিভাগে কতগুলি নূতন কর্মচারী নিয়োগ করা হইয়াছে?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এরূপ কোন পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) দুজন।

### তুলা চাষ

৩২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫১।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত বছর পশ্চিমবঙ্গে কোন্ কোন্ জেলায় কত একর জমিতে তুলার চাষ হইয়াছিল;

(খ) গত বছর ঐ তুলা চাষের জন্য তুলাচাষীদের জেলাওয়ারী কত টাকা ঋণ ও অনুদান দেওয়া হইয়াছে; এবং

(গ) এ বছর বিভিন্ন জেলায় কত একর জমিতে তুলার চাষ হইয়াছে এবং ঐ তুলাচাষীদের জন্য জেলাওয়ারী কত টাকা ঋণ ও অনুদান দেওয়া হইয়াছে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ**

(ক)

| জেলার নাম | জমির পরিমাণ<br>একর |
|---|---|
| চব্বিশপরগনা | ৬,৮১৫ |
| মেদিনীপুর | ৬,৩১২ |
| হাওড়া | ৩,০৬৬ |

(খ)

| জেলার নাম | ঋণের পরিমাণ<br>টাকা | অনুদানের পরিমাণ<br>টাকা |
|---|---|---|
| চব্বিশপরগনা | ৫,১৫,৮২৮ | |
| মেদিনীপুর | ৩,৩৫,২৭০ | |
| হাওড়া | ২,১৫,৫০০ | |

(গ)

| জেলার নাম | জমির পরিমাণ<br>একর |
|---|---|
| চব্বিশপরগনা | ৪,৬৩৯ |
| মেদিনীপুর | ৪,৭৭৬ |
| হাওড়া | ১,৮০০ |
| পুরুলিয়া এবং অন্যান্য জেলা | ৫১০ |

| জেলার নাম | | ঋণের পরিমাণ টাকা | অনুদানের পরিমাণ টাকা |
|---|---|---|---|
| চব্বিশপরগনা | ... | ৮৪,১৬১ | ২১,৩১৮ |
| মেদিনীপুর | ... | ২,৫২,৫৪১ | ৬০,১৯৫ |
| হাওড়া | ... | ৯৫,৮০০ | ... |

**পশ্চিমবঙ্গে চীনাবাদাম চাষ**

**৩২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫৭।) **শ্রীঅজিতকুমার বসু** (মেদিনীপুর)**:** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলাতে কত একর জমিতে চীনাবাদামের চাষ করা হইয়া থাকে;

(খ) প্রতি একরে কোন্ জেলায় কি পরিমাণ চীনাবাদাম উৎপন্ন হয়; এবং

(গ) সরকারের চীনাবাদাম চাষের উন্নতির জন্য কোনরূপ ব্যবস্থা অবলম্বন করিতেছেন কিনা?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ**

(ক) ও (খ)

| জেলার নাম | জমির পরিমাণ একর | একর-প্রতি গড় ফসল মণ |
|---|---|---|
| ১। মেদিনীপুর | ৩,০০০ | ৯·৫ |
| ২। পুরুলিয়া | ১,৫০০ | ১৫ |
| ৩। বর্ধমান | ২৫ | ১৫ |
| ৪। বীরভূম | ৬০ | ৮ |
| ৫। বাঁকুড়া | ২০০ | ৬ |

(গ) হ্যাঁ। কেন্দ্রীয় সরকারের সহায়তায় সুন্দরবন অঞ্চলে ও সমীপবর্তী জেলাগুলিতে রবিখন্দে ব্যাপক চীনাবাদাম চাষের প্রচলন করার উদ্দেশ্যে ১০০ একর জমিতে প্রদর্শনী চাষের ব্যবস্থা করা হয়েছে। জেলাভিত্তিক প্রদর্শনী চাষের জমির পরিমাণঃ

| জেলার নাম | | | | জমির পরিমাণ একর |
|---|---|---|---|---|
| চব্বিশপরগনা | ... | ... | ... | ৫২০ |
| হাওড়া | ... | ... | ... | ১৮০ |
| মেদিনীপুর | ... | ... | ... | ২০০ |
| হুগলি | ... | ... | ... | ১০০ |

**পশ্চিমবঙ্গে মুরগী-খামার**

**৩২৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪৮।) **শ্রীনরেশচন্দ্র চাকী:** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে যে ১৮টি মুরগী-খামার আছে বর্তমানে তাহার কোন্‌টিতে কত মুরগী আছে;

(খ) এই খামারগ্নলিতে মোট কত কর্মচারী আছেন; এবং

(গ) এই ফার্মগ্নলিতে গত তিন বৎসরে কোন্ বৎসর সরকারের লাভ বা লোকসান কত হইয়াছে?

**পশ্নপালন ও পশ্নচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) পশ্চিমবঙ্গে নয়টি ম্নরগীর খামার এবং নয়টি ম্নরগী সম্প্রসারণ-কেন্দ্র আছে এবং ইহা ছাড়া দ্নইটি ম্নরগী উৎপাদনকেন্দ্র আছে।

| ম্নরগী খামারের নাম | | | | ম্নরগীর সংখ্যা |
|---|---|---|---|---|
| ১। রানাঘাট | ... | ... | ... | ২২,৯৫৪ |
| ২। মেদিনীপ্নর | ... | ... | ... | ৯,১৭০ |
| ৩। টালিগঞ্জ | ... | ... | ... | ১৭,০৪৩ |
| ৪। গোবরডাঙ্গা | ... | ... | ... | ১৩,৭২৫ |
| ৫। দ্নর্গাপ্নর | ... | ... | ... | ২৩,৯৮৫ |
| ৬। ডিগ্রী | ... | ... | ... | ২,৮১০ |
| ৭। মোহিতনগর | ... | ... | ... | ৯,৯৫০ |
| ৮। কৃষ্ণনগর | ... | ... | ... | ২,২৭৬ |
| ৯। হরিণঘাটা | ... | ... | ... | ১২,০৬১ |
| ম্নরগী সম্প্রসারণ কেন্দ্র | | | | |
| ১। বাঁকুড়া | ... | ... | ... | ৩৬১ |
| ২। প্নর্নলিয়া | ... | ... | ... | ৫৯৯ |
| ৩। সিউড়ি | ... | ... | ... | ৮১৪ |
| ৪। মালদা | ... | ... | ... | ২১১ |
| ৫। বহরমপ্নর | ... | ... | ... | ৭৬০ |
| ৬। কার্সিয়াং | ... | ... | ... | ৩,৪৫৮ |
| ৭। জ্ননপ্নর | ... | ... | ... | ১,৯০০ |
| ৮। বর্ধমান | ... | ... | ... | ১,৩০৭ |
| ৯। ময়নাগ্নড়ি | ... | ... | ... | ১,৩০৭ |
| ম্নরগী উৎপাদন কেন্দ্র | | | | |
| ১। কালিম্পং | ... | ... | ... | ৪৪৮ |
| ২। বর্ধমান | ... | ... | ... | ৯৯ |

(খ) এই খামারগ্নলিতে মোট ২৭৪ জন কর্মচারী আছেন।

(গ) ব্যবসায়িক দ্নষ্টিভঙ্গী লইয়া সরকারী খামার প্রতিষ্ঠিত হয় নাই। স্নতরাং এই প্রশ্ন ওঠে না।

### বোলপ্নরকে মহকুমা করার দাবি

**৩২৭।** (অন্নমোদিত প্রশ্ন নং ১৮২১।) **শ্রীআনন্দগোপাল রায়ঃ** স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) বিভাগের মন্ত্রিমহাশয় অন্নগ্রহপ্নর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বোলপ্নরকে মহকুমা করার জন্য—

(১) বোলপ্নর এলাকার অধিবাসীরা দীর্ঘদিন যাবৎ দাবি করিয়া আসিতেছেন, ও

(২) এ বিষয়ে বীরভূমের অধিকাংশ এম এল এ-এর ও গণস্বাক্ষর সহ মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) (১) হ্যাঁ, এবং (২) বোলপুরের বিশিষ্ট নাগরিকগণের ও বীরভূম জেলার ছয় জন এম এল এ-এর সুপারিশ সম্বলিত আবেদন পাওয়া গিয়াছে।

(খ) বিষয়টি এখনও সরকারের বিবেচনাধীন আছে।

### Edith Home of Leprosy Mission authorities

**328.** (Admitted question No. 625.) **Shri KASHINATH MISRA:** Will the Minister-in-charge of Health Department be pleased to state—

(a) whether the Government is aware of the Leprosy Mission Ward "Edith Home" only for children infected with leprosy; and

(b) if so, the action taken by the Government for the development of this Ward?

**The Minister for Health:** (a) and (b) Edith Home of the Bryan Home is run by Leprosy Mission authorities for children suffering from leprosy.

### কোলকাতার রেশন দোকান মারফত নিকৃষ্ট মানের চাউল সরবরাহ

**৩২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৮।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) সরকার কি অবগত আছেন যে, কোলকাতায় রেশন দোকান মারফত রেশনে নিকৃষ্ট মানের চাউল দেওয়া হইতেছে;

(১) ইহার কারণ কি, ও

(২) এই সমস্ত নিকৃষ্ট চাউল সরকার কোথা হইতে সংগ্রহ করেন;

(গ) পশ্চিমবঙ্গে সংগৃহীত চাউল এই রাজ্যের রেশন দোকান মারফত দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, তাহার বিবরণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এবং (খ) বৃহত্তর কলিকাতা বিধিবদ্ধ রেশনিং এলাকায় রেশনদোকানগুলির মারফত যে আতপ চাল সরবরাহ হইয়া থাকে তাহার মান সম্পর্কিত জনসাধারণের অভিযোগ সম্পর্কে সরকার অবহিত আছেন। বাংলার সিদ্ধ চালের অপ্রতুলতাবশতঃ বৃহত্তর কলিকাতা বিধিবদ্ধ রেশনিং এলাকায় সরবরাহের জন্য যে পরিমাণ চাল দরকার হয় তাহার অধিকাংশই কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দকৃত পাঞ্জাব, হরিয়ানা ইত্যাদি রাজ্যের আতপ চাল দ্বারা মিটাইতে হয়। বাংলার বাহিরের মাঝারি আতপ চালের মান সম্পর্কেই অভিযোগ বেশী।

(গ) এবং (ঘ) পশ্চিমবঙ্গে সংগৃহীত সিদ্ধ চাল এবং সংগৃহীত ধান হইতে উৎপন্ন সিদ্ধ চালের সবটাই এই রাজ্যের রেশনদোকানগুলির মাধ্যমে সরবরাহ করা হয়।

সিদ্ধ চালের অপ্রতুলতার জন্য, প্রত্যেক সপ্তাহে ইহা দেওয়া সম্ভবপর হয় না। বিধিবদ্ধ রেশনিং এলাকায় পর পর দুই সপ্তাহ সিদ্ধ চাল এবং তাহার পরের দুই সপ্তাহ আতপ চাল দেওয়ার কথা। মজুত চালের পরিমাণ সাপেক্ষে সংশোধিত রেশন এলাকায় এক সপ্তাহ সিদ্ধ চাল এবং তিন সপ্তাহ আতপ চাল দেবার আদেশ আছে।

### কুষ্ঠরোগীদের জন্য হাসপাতাল

**৩৩০।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৩।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কুষ্ঠরোগীদের চিকিৎসার জন্য কোথায় কোথায় কয়টি হাসপাতাল আছে;

(খ) কুষ্ঠরোগীদের সংখ্যা নিরূপণ করার জন্য কোনও সমীক্ষা করা হয়েছে কিনা এবং হলে, তাহা কত;

(গ) কুষ্ঠরোগ সংক্রামক কিনা; এবং

(ঘ) উত্তর 'হ্যাঁ' হলে, এই রোগ যাতে ছড়িয়ে না পড়ে তার জন্য সরকার কি ব্যবস্থা করেছেন?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) একটি তালিকা নিম্নে পেশ করা হইল।

(খ) হয়েছে। দেখা গেছে, এ রাজ্যে প্রায় ৩,৬০,০০০ জন লোক এ রোগে ভুগছে।

(গ) কিছুসংখ্যক রোগী সংক্রামক।

(ঘ) এ রোগকে নিয়ন্ত্রিত করতে রাজ্যের কুষ্ঠ-প্রধান অঞ্চলে লেপ্রসি কন্ট্রোল ইউনিট এবং অন্যান্য ধরনের চিকিৎসাকেন্দ্র আছে। (ক) ধারায় বর্ণিত হাসপাতালগুলিতে চিকিৎসার বন্দোবস্ত আছে।

Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 330.

### পশ্চিমবঙ্গে কুষ্ঠরোগ চিকিৎসার জন্য হাসপাতাল

(১) গৌরীপুর লেপ্রসি কলোনি, বাঁকুড়া।
(২) লেপ্রসি ভেগর‍্যান্টহোম, বেলেঘাটা, কলিকাতা।
(৩) সিউড়ি জেল হাসপাতাল, সিউড়ি।
(৪) মেদিনীপুর সেন্ট্রাল জেল, মেদিনীপুর।
(৫) রিয়ানস্ লেপ্রসি হোম, বাঁকুড়া।
(৬) পুরুলিয়া লেপ্রসি হোম ও হাসপাতাল, পুরুলিয়া।
(৭) কালিম্পং লেপ্রসি হাসপাতাল, কালিম্পং।
(৮) সিলদা লেপ্রসি হাসপাতাল, সিলদা।
(৯) রাণীগঞ্জ লেপ্রসি হোম, রাণীগঞ্জ।
(১০) নবকুষ্ঠ নিবাস, পুরুলিয়া।
(১১) আসানসোল লেপ্রসি হাসপাতাল ও সেটেলমেন্ট, আসানসোল।
(১২-১৮) সাতটি পৃথকীকরণ শিবির।

### কলকারখানার দূষিত পদার্থ নিক্ষেপে গঙ্গার জল দূষিতকরণ

**৩৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ৭০৬।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গঙ্গানদীর উভয় পারের কলকারখানার নিক্ষিপ্ত আবর্জনা, দূষিত জল ও তেল গঙ্গার জলকে দূষিত করিতেছে;

(খ) অবগত থাকিলে, সরকার ইহার প্রতিকারের জন্য কোন ব্যবস্থা করিয়াছেন কিনা; এবং

(গ) এই জলে গঙ্গায় স্নানার্থীদের দৈহিক কোন ক্ষতির সম্ভাবনা আছে কি?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৯৫৮ সালের ওয়েস্ট বেঙ্গল ফ্যাক্টরী রুলস-এর ১৯নং বিধি অনুযায়ী, এইসব কল-কারখানাকে (যেখানে কোন পয়ঃপ্রণালী নাই) রাসায়নিক অবশেষ ও অন্যান্য দূষিত পদার্থাদির নিষ্কাশনের সুবন্দোবস্ত করিতে হয়। এই নিষ্কাশন পদ্ধতি ও ব্যবস্থা পশ্চিমবঙ্গের মুখ্য কারখানা পরিদর্শক (চিফ ইন্সপেক্টর অব ফ্যাক্টরিজ) স্বাস্থ্য অধিকর্তার সঙ্গে পরামর্শ করে অনুমোদন করেন। এই নিয়ম লঙ্ঘনে শাস্তির ব্যবস্থা আছে। এ ছাড়াও নদীজল দূষিত-করণের প্রতিবিধানকল্পে একটি কেন্দ্রীয় আইন প্রণয়নের কথা ভারত সরকারের বিবেচনাধীন আছে।

(গ) এখনও পর্যন্ত এ রকম ক্ষতির কোন সংবাদ পাওয়া যায় নাই।

**Maintenance and development of Bryan Leprosy Home by Government**

**332.** (Admitted question No. 626.) **Shri KASHINATH MISRA:** Will the Minister-in-charge of the Health Department be pleased to state--

(a) if it is a fact that the Bryan Home was established in 1902 by the Rev. Aubry Smith through a generous donation of an English lady Mrs. Bailey for this specific humanitarian service for the leprosy sufferers undertaken by the Leprosy Mission at that time; and

(b) if so, the action taken or proposed to be taken by the Government to maintain and develop it?

**The Minister for Health:** (a) The Bryan Home rendered good anti-leprosy work.

(b) A proposal for acquiring the property of the Home is under examination.

**ত্রাণ বাবত ধুতি, শাড়ি, কম্বল, জামা, প্যান্ট বিতরণের জেলাওয়ারী সংখ্যা**

৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৯।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ত্রাণ বাবত ১৯৭২ সালের মার্চ হইতে ১৯৭৩ সালের ফেব্রুয়ারি পর্যন্ত কতগুলি ধুতি, শাড়ি, কম্বল, জামা, প্যান্ট, ইজার প্রভৃতি বিতরণের জন্য দেওয়া হইয়াছিল;

(খ) জেলাওয়ারী উক্ত বস্ত্রাদির সংখ্যা কত; এবং

(গ) ঐ সময়ে কত টাকার বস্ত্রাদি কোন্ প্রতিষ্ঠান হইতে কিভাবে ক্রয় করা হইয়াছিল?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) মার্চ, ১৯৭২ হইতে ফেব্রুয়ারি, ১৯৭৩ পর্যন্ত ৬৫,৮৯০ খানি ধুতি, ৩৮,০৩০ খানি শাড়ি, ১৯,৫৯০ খানি সুতী ও পশমী কম্বল, ২১৪,৬১৬টি জামা-প্যান্ট-ইজার এবং ৭৯১ বাণ্ডিল "কাসা" কম্বল ও পোশাক ত্রাণ বাবত বিতরণের জন্য দেওয়া হইয়াছিল।

(খ) একটি বিবরণী (১নং) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) সুতী ও পশমী কম্বল টেন্ডারের মাধ্যমে ন্যূনতম মূল্যে ক্রয় করা হইয়াছে। সুতী বস্ত্র ও পোশাক ক্রয় করা হইয়াছে সরকারী ও আধা-সরকারী প্রতিষ্ঠান হইতে আলোচনার মাধ্যমে। টাকার অঙ্ক ও প্রতিষ্ঠানের নাম উল্লেখ করিয়া একটি পৃথক বিবরণী (২নং) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**বাঁকুড়া জেলায় গরীব-দুস্থ পরিবারগুলিকে পরিধেয় বস্ত্র ও কম্বল বিতরণ**

**৩৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৫।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় গরীব দুঃস্থ পরিবারগুলিকে সরকার হইতে ১৯৭১-৭২ সালে এবং ১৯৭২-৭৩ সালে কি কি পরিধেয় বস্ত্র ও কম্বল ব্লকওয়ারী দেওয়া হইয়াছে;

(খ) শিশু ও ৮-১০ বৎসর বালকের জন্য ব্লকওয়ারী কোন জামা-প্যান্ট দেওয়া হইয়াছিল কিনা;

(গ) হইলে, ব্লকওয়ারী কতজন স্ত্রীপুরুষ, বালকবালিকা উক্ত পরিধেয় বস্ত্রাদি পাইয়াছে; এবং

(ঘ) উক্ত বস্ত্রাদি সরকার কোথা হইতে কিভাবে ক্রয় করেন?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এতৎসম্পর্কে ১নং বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) হ্যাঁ।

(গ) ২নং বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(ঘ) ১৯৭১-৭২ সালে টেন্ডারের মাধ্যমে ন্যূনতম মূল্যে উক্ত বস্ত্রাদি ক্রয় করা হইয়াছিল। ১৯৭২-৭৩ সালে আলোচনার মাধ্যমে সরকারী ও আধা-সরকারী প্রতিষ্ঠান হইতে ক্রয় করা হইয়াছিল। কোন্ প্রতিষ্ঠান হইতে কেনা হইয়াছিল তাহাদের নাম ৩নং বিবরণীতে লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**পশ্চিমবঙ্গে পঞ্চায়েত নির্বাচন ও পঞ্চায়েত মারফত আয়-ব্যয়**

**৩৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৮।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৫২ সাল হইতে ১৯৭২ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে কতবার পঞ্চায়েত নির্বাচন হইয়াছে;

(খ) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় কোন্ কোন্ সালে এই নির্বাচন হইয়াছিল;

(গ) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ১৯৬৭-৬৮, ১৯৬৯-৭০, ১৯৭০-৭১, ১৯৭১-৭২ এবং ১৯৭২-৭৩ সালের জানুয়ারি পর্যন্ত পঞ্চায়েত মারফত কত আয় এবং ব্যয় হইয়াছে; এবং

(ঘ) উক্ত বৎসরগুলিতে বিভিন্ন জেলা পরিষদগুলিকে উন্নয়ন বাবত কত পরিমাণ অর্থ অনুদান দেওয়া হইয়াছিল?

**পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) একবার। পঞ্চায়েত নির্বাচন আরম্ভ হইয়াছে ১৯৫৮ সাল হইতে।

(খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) আয় ও ব্যয়ের দুইটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(ঘ) ১৯৬৪-৬৫ সাল থেকে ১৯৬৮-৬৯ সাল পর্যন্ত প্রতি জেলায় গত তিন বৎসরের চলতি দাবির উপর ভূমিরাজস্ব আদায়ের গড়ে ৫ শতাংশ উক্ত জেলার জিলা পরিষদকে উন্নয়নমূলক কাজের জন্য অনুদান দেওয়া হইত। ১৯৬৯-৭০ সাল থেকে সমগ্র পশ্চিমবঙ্গে চলতি দাবির উপর ভূমিরাজস্ব আদায়ের গত তিন বৎসরের গড়ের ৫ শতাংশ জিলা পরিষদগুলিকে তাহাদের পরিচালন ব্যয়ের আনুপাতিক হারে অনুদান হিসাবে প্রদান করা হইতেছে। প্রশ্নে উল্লিখিত বৎসরগুলিতে জিলা পরিষদগুলিকে ভূমিরাজস্ব খাত হইতে যে অনুদান দেওয়া হইয়াছিল তাহার একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

উপরি-উক্ত অনুদান ব্যতীত অন্য কোন প্রকার অনুদান পঞ্চায়েত বিভাগ কর্তৃক উন্নয়নমূলক কাজের জন্য জিলা পরিষদগুলিকে মঞ্জুর করা হয় নাই।

### ২৪-পরগনার ডি এফ ও-র অধীনে লঞ্চ ও স্পিড্ বোট

**৩৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৯।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনার ডি এফ ও-র অধীনে বন বিভাগের কতগুলি লঞ্চ ও স্পিড্ বোট আছে;

(খ) ঐ সমস্ত লঞ্চ ও স্পিড্ বোটের মধ্যে বর্তমানে কতগুলি কাজের উপযোগী এবং কতগুলি অচল অবস্থায় আছে; এবং

(গ) সুন্দরবনে বন বিভাগের কাজের সুবিধার জন্য লঞ্চ, স্পিড্ বোট, বোট বাড়াবার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ২৪-পরগনা বন বিভাগের ৫টি লঞ্চ আছে। কোন স্পিড্ বোট নাই।

(খ) পাঁচটি লঞ্চের মধ্যে তিনটি চালু অবস্থায় আছে। বর্তমানে একটির মেরামতের কাজ চলিতেছে ও অন্যটির মেরামত করার বিষয়ে স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগ কর্তৃক এতদুদ্দেশ্যে গঠিত কমিটির মতামত চাওয়া হইতেছে।

(গ) ২৪-পরগনা বন বিভাগের কাজের সুবিধার জন্য একটি স্পিড্ বোট ও আরো একটি লঞ্চ কেনার প্রস্তাব বিবেচনাধীন রহিয়াছে।

### পশ্চিমবঙ্গের জঙ্গলে হাতির সংখ্যা

**৩৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৫০।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে পশ্চিমবঙ্গের বিভিন্ন জঙ্গলে হাতির সংখ্যা বৃদ্ধি পেয়েছে;

(খ) সত্য হলে, পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জঙ্গলে হাতি আছে ও তাদের বর্তমান সংখ্যা কোন্ জঙ্গলে কত; এবং

(গ) গত তিন বৎসরে পশ্চিমবঙ্গে কয়টি হাতিকে "গুণ্ডা হাতি" বলে ঘোষণা করা হয়েছে ও তাদের মধ্যে কয়টা শিকারীদের হাতে মারা পড়েছে?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সাধারণভাবে অনুমান করা হয় যে, উত্তরবঙ্গের বিভিন্ন জঙ্গলে বন্য হাতির সংখ্যা বৃদ্ধি পেয়েছে।

(খ) উত্তরবঙ্গের জলপাইগুড়ি জেলায় জলপাইগুড়ি, বক্সা, কুচবিহার এবং বৈকুণ্ঠপুর ডিভিশনের সমস্ত জঙ্গলে এবং দার্জিলিং জেলার কালিম্পং এবং কার্শিয়াং ডিভিশনের নিম্ন পার্বত্য অঞ্চলে বন্য হাতি দেখা যায়। দক্ষিণ বাংলার বিহার সংলগ্ন কোন কোন জঙ্গলে মাঝে মাঝে হাতি যাওয়া-আসা করে। বন্য হাতির সংখ্যা গণনা করা হয় নাই।

(গ) গত তিন বৎসরে পশ্চিমবঙ্গে ১২টি হাতিকে "গুণ্ডা হাতি" বলে ঘোষণা করা হয়েছে। ইহার মধ্যে ১টি মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম জঙ্গলে ও আর একটি পুরুলিয়া জেলার বলরামপুরের নিকট মালতী গ্রামে শিকারীদের হাতে মারা পড়েছে বলে খবর পাওয়া গেছে।

### বকখালিতে টুরিস্ট লজ

**৩৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৩।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বকখালিতে টুরিস্ট লজ তৈরি করতে সরকারের কত টাকা ব্যয় হয়;

(খ) ইহা কি সত্য যে, বকখালিতে টুরিস্ট লজটি ২৪-পরগনা ডি এফ ও-র অধীন হওয়া সত্ত্বেও উত্তরবঙ্গের সিলভিকালচারাল বিভাগকে লজটি তৈরীর ভার দেওয়া হয়; এবং

(গ) সত্য হলে, অন্য বিভাগকে ঐরূপ তৈরির ভার দেওয়ার কারণ কি?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বকখালিতে ট্যুরিস্ট লজ তৈরি করতে বন বিভাগের মাধ্যমে সরকারের ১,১৬,১৫৪ টাকা ব্যয় হয়।

(খ) বকখালির ট্যুরিস্ট লজটি ২৪-পরগনার ডি এফ ও-র অধীন নয়। ইহা হোম (ট্যুরিজম) ডিপার্টমেন্টের অধীন।

(গ) লজটি তৈরির ভার সিলভিকালচারাল উত্তর বিভাগকে দেওয়া হয় কারণ বকখালিতে উক্ত বিভাগের একজন ফরেস্ট রেঞ্জার থাকেন এবং তাঁর পক্ষে ২৪-পরগনা বিভাগের যেকোন কর্মচারী অপেক্ষা সুষ্ঠুভাবে নির্মাণকার্য তদারকী করা সম্ভব ছিল।

### বনাঞ্চলে প্রাথমিক চিকিৎসার ব্যবস্থা

৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বিভিন্ন বনাঞ্চলে বন বিভাগের নিম্নশ্রেণীর কর্মচারী, শিকারী ও পর্যটকদের জন্য প্রাথমিক চিকিৎসার সুযোগসুবিধা আছে কিনা এবং থাকিলে, তাহা কি কি?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** বনাঞ্চলে এরূপ নির্দষ্ট কোন ব্যবস্থা নাই। প্রয়োজনানুযায়ী নিকটবর্তী স্বাস্থ্যকেন্দ্র বা হাসপাতালে প্রাথমিক চিকিৎসা করা হয়।

### মাইনর ফরেস্ট প্রডিউস বিভাগের অধীনে ট্রাকটর, ট্রিফেলার প্রভৃতি যন্ত্র

৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগেব মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বন বিভাগের মাইনর ফরেস্ট প্রডিউস বিভাগের অধীন বর্তমানে কতগুলি ট্রাকটর, ট্রিফেলার প্রভৃতি যন্ত্র আছে ও এগুলির মধ্যে কতগুলি সচল অবস্থায় আছে;

(খ) উক্ত যন্ত্রগুলি কি উদ্দেশ্যে খরিদ করা হয়েছিল ও ঐগুলির দ্বারা বন বিভাগ কতটুকু লাভবান হয়েছেন;

(গ) ফরেস্ট প্রডিউস বিভাগের জন্য বার্ষিক কত টাকা ব্যয় হয়;

(ঘ) এই বিভাগের অধীন কি কি ফসল উৎপন্ন হয়;

(ঙ) সরকার কি অবগত আছেন যে, এরূপ উৎপন্ন ফসলের অধিকাংশই বন্য জন্তুরা বিনষ্ট করে; এবং

(চ) অবগত থাকলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা করছেন?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) মাইনর ফরেস্ট প্রডিউস বিভাগের অধীন ৮টি মাটি তৈয়ারীর ও ৩টি গাছ কাটা ও জায়গা পরিষ্কার করিবার ট্রাকটর আছে। ইহাদের মধ্যে ৮টি সচল অবস্থায় আছে।

(খ) উপরি-উক্ত যন্ত্রগুলি দ্রুত গাছ উৎপাটন, জমি পরিষ্কার, জমি তৈয়ারী ও উৎপন্ন শস্য বহন প্রভৃতি কাজ করিবার জন্য খরিদ করা হইয়াছে। শ্রমিক দ্বারা কাজ না করাইয়া এই যন্ত্র-গুলি দ্বারা কাজ করাইলে দেখা যায় যে, প্রতি হেক্টরে গড়ে ৫০ শতাংশ কম অর্থ ব্যয় হয় ও কাজও ভাল হয়।

(গ) গড় ব্যয় ২,৬৩,০০০ টাকা।

(ঘ) ধান (আউশ ও আমন), ভুট্টা, সরিষা, হলুদ, আনারস ও পাট ইত্যাদি।

(ঙ) হ্যাঁ; যেহেতু বনের মধ্যে শস্য উৎপন্ন করা হয়, সেইহেতু উৎপন্ন খাদ্যশস্য কিয়ৎ পরিমাণে বন্যজন্তু কর্তৃক ক্ষতিগ্রস্ত হয়।

(চ) বন্যজন্তুর উপদ্রব হইলে সতর্ক পাহারার ব্যবস্থা করা হয় এবং বন্দুকের গুলি ছুড়িয়া বন্যজন্তু বিতাড়ন করা হয়।

## ডি এস টি এস পরিবহণ সংস্থার বাস

**৩৪১।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৪।) **শ্রীকাশীনাথ মিশ্র:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের **মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, ডি এস টি এস পরিবহণ সংস্থার দূরপাল্লার বাসগুলিতে—

(১) হেলপার ও স্টেপনি নাই, ও

(২) দূরপাল্লা হইতে আসা বাসগুলিকে মেকানিক্যাল চেক, মোবিল পাল্টান এবং সার্ভিসিং-এর কোন ব্যবস্থা নাই; এবং

(খ) সত্য হইলে, তাহার কারণ কি?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) (১) হেলপার দেওয়া হয় নাই, কিন্তু স্টেপনি দেওয়া হয়।

(২) যাত্রা (জার্নি) হইতে ফিরিলে এই বাসগুলির প্রায় নিয়মিতভাবেই মেকানিক্যাল চেক-আপ করা হয়। তবে প্রতি ট্রিপ-এর শেষে মোবিল পালটান প্রয়োজন হয় না, যতটা মোবিল খরচ হইয়াছে তাহাই পূরণ করিয়া দেওয়া হয়।

(খ) প্রশ্ন উঠে না।

## সি এস টি সি, ডি এস টি এস এবং নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের পোড়া ও ক্ষতিগ্রস্ত গাড়ি

**৩৪২।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৬।) **শ্রীকাশীনাথ মিশ্র:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের **মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৭ হইতে ১৯৭০ সালের মধ্যে সি এস টি সি, ডি এস টি এস এবং নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট-এর কতগুলি গাড়ি পুড়িয়া নষ্ট হইয়াছে;

(খ) ইহাতে কত টাকা ক্ষতি হইয়াছে; এবং

(গ) কতগুলি পোড়া ও ক্ষতিগ্রস্ত গাড়ি পুনরায় মেরামত করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়:**

(ক)

| সংস্থার নাম | ১৯৬৭ হইতে ১৯৭০ সালের মধ্যে পুড়িয়া নষ্ট বা ক্ষতিগ্রস্ত হইয়া যাওয়া গাড়ির সংখ্যা |
|---|---|
| সি এস টি সি ... ... | ১৪৩ |
| ডি এস টি বোর্ড ... ... | ৩ |
| নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন ... | ২ |

(খ)

| সংস্থার নাম | ক্ষতির পরিমাণ টাকায় |
|---|---|
| কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন ... | ১০,৯৬,৯২৫ (আনুমানিক) |
| উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন ... | ১,০০,০০০ |
| দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ বোর্ড ... | ৩১,২০০ |

| (গ) সংস্থার নাম | ক্ষতিগ্রস্ত গাড়ির (যাহা পুনরায় মেরামত করা হইয়াছে) সংখ্যা |
|---|---|
| কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন ... | ১৪৩ |
| উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন ... | ১ |
| দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ বোর্ড ... | ৩ |

**সি এস টি সি-এর বাসের টায়ার রিসোলিং বাবত অর্থ ব্যয়**

**৩৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৭।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সি এস টি সি-এর বাসে ব্যবহার করা একটি টায়ার ৪০ হাজার কিলোমিটার রাস্তা চলার পর রিসোলিং করা হয়;

(খ) সত্য হইলে, ১৯৭২-৭৩ সালের জানুয়ারী পর্যন্ত সি এস টি সি-র এরূপ কতগুলি বাসের টায়ার রিসোলিং করা হইয়াছে; এবং

(গ) উক্ত রিসোলিং-এর জন্য কত টাকা ব্যয় হইয়াছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সাধারণত ৩০ থেকে ৩৫ হাজার কিলোমিটারের মধ্যে টায়ার রিসোল করা হয়; রাস্তার খারাপ অবস্থা ও অত্যধিক ভারের জন্য সব সময় ৪০ হাজার কিলোমিটার পাওয়া যায় না।

(খ) ১৯৭২-৭৩ সালের এপ্রিল হইতে জানুয়ারী পর্যন্ত ২,০৬৬ খানা টায়ার রিসোল করা হইয়াছে।

(গ) ৩,৪০,৮৯০ টাকা ব্যয় করা হইয়াছে।

**দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা**

**৩৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৬০।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার (ডি এস টি এস) অধীনে বর্তমানে কতগুলি বাস আছে;

(খ) উক্ত সংস্থার বর্তমানে কতগুলি বাস চালু ও ব্রেকডাউন অবস্থায় আছে;

(গ) উক্ত সংস্থায় বর্তমানে কোন্ কোন্ শ্রেণীর কতজন কর্মচারী নিযুক্ত আছেন;

(ঘ) উক্ত সংস্থায় বর্তমানে কোন্ কোন্ রুটে কয়টি করিয়া গাড়ি চালু আছে; এবং

(ঙ) ১৯৬৮-৬৯, ১৯৬৯-৭০ ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালে গড়ে দৈনিক আয় কত হয়েছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১১৭টি।

(খ) চালু (সার্ভিসিবল) বাসের সংখ্যা ৮০; অচল (আন-সার্ভিসিবল) বাসের সংখ্যা ৩৭।

| (গ) শ্রেণীর বিবরণ | বর্তমানে নিযুক্ত কর্মচারীর সংখ্যা |
|---|---|
| (১) প্রশাসন (অ্যাডমিনিস্ট্রেশন) ... ... | ৫৬ |
| (২) ট্রাফিক্ ... ... ... | ৫১৭ |
| (৩) নিরাপত্তা (সিকিউরিটি) ... ... | ৩৮ |
| (৪) মেন্টিন্যান্স অ্যান্ড স্টোর ... ... | ২১৭ |
| (৫) মিনিয়ালস ... ... ... | ২৯ |

(ঘ)-

### দূরপাল্লা সার্ভিস

| রুটের বিবরণ | | | রুটে নিযুক্ত ডেপ্লয়েড বাসের গড় সংখ্যা |
|---|---|---|---|
| (১) দুর্গাপুর হইতে আসানসোল | ... | ... | ২ |
| (২) দুর্গাপুর হইতে চিত্তরঞ্জন | ... | ... | ১ |
| (৩) দুর্গাপুর হইতে আরামবাগ | ... | ... | ২ |
| (৪) দুর্গাপুর হইতে পুরুলিয়া | ... | ... | ৩ |
| (৫) বেনাচিতি হইতে সাঁইথিয়া | ... | ... | ১ |
| (৬) বেনাচিতি হইতে সোনামুখী | ... | ... | ১ |
| (৭) বেনাচিতি হইতে নবদ্বীপ | ... | ... | ২ |
| (৮) দুর্গাপুর হইতে বহরমপুর [একটি সুপার এক্সপ্রেস সহ] | ... | ... | ৩ |
| (৯) দুর্গাপুর হইতে শিলিগুড়ি [সপ্তাহে তিনবার] | ... | ... | ১ |

### টাউনশিপ সার্ভিসেস

| রুটের বিবরণ | | | | রুটে নিযুক্ত ডেপ্লয়েড বাসের গড় সংখ্যা |
|---|---|---|---|---|
| (১) ৪ নং রুট | ... | ... | ... | ৫ |
| (২) ৫ নং রুট | ... | ... | ... | ৫ |
| (৩) ৬ নং রুট | ... | ... | ... | ১ |
| (৪) ৭ নং রুট | ... | ... | ... | ৫ |
| (৫) ৮ নং রুট | ... | ... | ... | ৬ |
| (৬) ৮এ নং রুট | ... | ... | ... | ২ |
| (৭) ৮বি নং রুট | ... | ... | ... | ২ |
| (৮) গান্ধীমোড় হইতে ওয়াড়িয়া (মায়াবাজার) | | | ... | ২ |
| (৯) সেন্ট্রাল স্টোর হইতে গোপাল মঠ | | | ... | ২ |

(ঙ)

| বৎসর | | | | দৈনিক আয়ের গড় টাকায় |
|---|---|---|---|---|
| ১৯৬৮-৬৯ | ... | ... | ... | ৮,৫৭৮ |
| ১৯৬৯-৭০ | ... | ... | ... | ১০,৫০১ |
| ১৯৭১-৭২ | ... | ... | ... | ৫,৫৮৫ |
| ১৯৭২-৭৩ | ... | ... | ... | ৭,২৬৮ |

### কলিকাতা স্টেট ট্রান্সপোর্টের অধীনে বাস ও গ্যারেজের সংখ্যা

৩৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬১।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা স্টেট ট্রান্সপোর্টের অধীনে কতগুলি (১) একতলা, (২) দোতলা বাস আছে;

(খ) উক্ত গাড়িগুলি রাখিবার জন্য কতগুলি গ্যারেজ আছে;

(গ) উক্ত গাড়িগুলি রক্ষণাবেক্ষণের জন্য কতজন কোন্ কোন্ শ্রেণীর কর্মচারী নিযুক্ত আছেন;

(ঘ) উক্ত বাসগুলির জন্য মাসে কতগুলি টায়ারের প্রয়োজন হয়;

(ঙ) ইহা কি সত্য, বহু বাস অকেজো ও অনুপযুক্ত অবস্থায় গারেজে পড়িয়া আছে; এবং

(চ) সত্য হইলে, ঐগুলি মেরামত করা সম্ভব কিনা ও হইলে এ বিষয়ে সরকার কি কি ব্যবস্থা লইয়াছেন?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কলকাতা রাষ্ট্রীয় পরিবহণের একতলা ৭৬১টি ও দোতলা ৫১৮টি, মোট ১,২৭৯টি বাস আছে।

(খ) ছয়টি গ্যারেজ আছে।

(গ) রক্ষণাবেক্ষণের জন্য নিম্নলিখিত কর্মচারী নিযুক্ত আছেঃ

| দক্ষ | অর্ধ দক্ষ | অদক্ষ | মোট |
|---|---|---|---|
| ১৮৭ | ৫৬০ | ৬৪৬ | ২,১৯৩ |

(ঘ) ২৮৮টি নূতন।

(ঙ) হ্যাঁ।

(চ) মেরামতযোগ্য গাড়িগুলি রাষ্ট্রীয় পরিবহণের কারখানায় মেরামত করা হইতেছে। মেরামতের অযোগ্য ও বয়স অতিক্রান্ত গাড়িগুলি পর্যায়ক্রমে বিক্রয় করা হইতেছে।

### নিরক্ষরতা দূরীকরণ প্রকল্প

৩৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৮।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা বিভাগের অধীন সমাজ (বয়স্ক) শিক্ষা শাখা চালিত একটি নিরক্ষরতা দূরীকরণ প্রকল্প আছে; এবং

(খ) সত্য হইলে—

(১) কবে থেকে এই প্রকল্পটি চালু হইয়াছে,

(২) কত বৎসরের নিরক্ষর ব্যক্তিরা উক্ত শাখায় শিক্ষা লাভ করে,

(৩) উক্ত কার্য বর্তমানে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় কয়টি কেন্দ্রে চালু আছে,

(৪) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় উক্ত প্রকল্পে কতজন শিক্ষক নিযুক্ত আছেন, ও

(৫) উক্ত কাজে নিযুক্ত শিক্ষকগণ মাসিক কত টাকা হারে বেতন পান?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ। একাধিক প্রকল্প চালু আছে।

(খ) (১) স্বাধীনতার পর থেকে বিভিন্ন সময়ে এই প্রকল্পগুলি চালু হয়েছে।

(২) সাধারণত ১৫ থেকে ৪৫ বছর বয়সের পুরুষ ও মহিলা এই প্রকল্পগুলিতে শিক্ষা লাভ করেন।

(৩) এ বিষয়ে একটি তালিকা নিম্নে দেওয়া হইল (পরিশিষ্ট "ক")।

(৪) আনুমানিক ৩,৬৩১ জন শিক্ষক নিযুক্ত আছেন।

(৫) বেতন সব কেন্দ্রে একরকম নয়। কেন্দ্রের শিক্ষকদিগের বেতনহার একটি তালিকায় নিম্নে প্রদত্ত হইল (পরিশিষ্ট "খ")।

**Statement** referred to in reply to clause kha (3) of unstarred question No. 346.

**পরিশিষ্ট "ক"**

সমাজ শিক্ষা শাখার অধীন বিভিন্ন প্রকল্প

| ক্রমিক সংখ্যা | বিভিন্ন প্রকল্প | | প্রকল্প চালু হবার তারিখ খৃষ্টাব্দ | কেন্দ্রের বর্তমান সংখ্যা |
|---|---|---|---|---|
| ১। | নৈশ বিদ্যালয় (সাহায্যপ্রাপ্ত) | ... | ১৯৪৮-৪৯ | ৭০০ |
| ২। | সাক্ষরতা কেন্দ্র | ... | ১৯৪৮-৪৯ | ৪০৮ |
| ৩। | বয়স্ক শিক্ষা কেন্দ্র | ... | ১৯৪৮-৪৯ | ৬০৮ |
| ৪। | বিদ্যালয় তথা সমাজ মিলন কেন্দ্র | ... | ১৯৫২-৫৩ | ৩৭ |
| ৫। | এক-শিক্ষক বিশিষ্ট পাঠশালা | ... | ১৯৬৫-৬৬ | ১,০২৩ |
| ৬। | বয়স্ক উচ্চ বিদ্যালয় | ... | ১৯৬৫-৬৬ | ৪২ |

**Statement** referred to in reply to clause kha (5) of unstarred question No. 346.

**পরিশিষ্ট "খ"**

| ক্রমিক সংখ্যা | প্রকল্পের নাম | | শিক্ষকের বেতন ও ভাতা ইত্যাদির পরিমাণ (প্রতি মাসে) |
|---|---|---|---|
| ১। | নৈশ বিদ্যালয় | ... | নৈমিত্তিক ব্যয় বাবদ ৫ টাকা |
| ২। | সাক্ষরতা কেন্দ্র | ... | (১) সাক্ষরতা শিক্ষক ১০ টাকা<br>(২) নৈমিত্তিক ব্যয় ১০ টাকা |
| ৩। | সমাজ শিক্ষা কেন্দ্র | ... | (১) সমাজ শিক্ষক ৩০ টাকা<br>(২) সাক্ষরতা শিক্ষক ১০ টাকা<br>(৩) নৈমিত্তিক ব্যয় ১০ টাকা |
| ৪। | বিদ্যালয় তথা সমাজ মিলন কেন্দ্র | ... | (১) সমাজ শিক্ষক ৩০ টাকা<br>(২) সাক্ষরতা শিক্ষক ১০ টাকা<br>(৩) নৈমিত্তিক ব্যয় ১০ টাকা |
| ৫। | এক-শিক্ষক বিশিষ্ট পাঠশালা | | (১) শিক্ষক ৩০ টাকা<br>(২) নৈমিত্তিক ব্যয় প্রতি বছর ১০০ টাকা |
| ৬। | বয়স্ক উচ্চ বিদ্যালয় | ... | (১) প্রধান শিক্ষক ১০০ টাকা<br>(২) অপর ৪ জন শিক্ষক (যোগ্যতা অনুসারে) ৫০ থেকে ৭৫ টাকা<br>(৩) পিওন ২০ টাকা<br>(৪) নৈমিত্তিক ব্যয় ৫০ টাকা |

**পশ্চিমবঙ্গের প্রাথমিক বিদ্যালয়**

**৩৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৫০।) **শ্রীকাশীনাথ মিশ্র:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত;

(খ) উক্ত প্রাথমিক বিদ্যালয়গুলি পরিদর্শন করিতে বর্তমানে পশ্চিমবঙ্গে কতজন বিদ্যালয় পরিদর্শক আছেন;

(গ) উক্ত বিদ্যালয় পরিদর্শককে কি কি কাজে নিয়োগ করা হইয়া থাকে;

(ঘ) পশ্চিমবঙ্গে বর্তমানে প্রাথমিক বিদ্যালয়গুলিতে কতজন শিক্ষক-শিক্ষিকা নিযুক্ত আছেন; এবং

(ঙ) প্রাথমিক শিক্ষকগণের বেতন দানের রীতি কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ২৮এ ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ৩৮,৫৪১।

(খ) ৪০৯ জন বিদ্যালয় পরিদর্শক প্রাথমিক বিদ্যালয়গুলির পরিদর্শন কার্যে নিযুক্ত আছেন।

(গ) এই সকল পরিদর্শককে সাধারণত নিম্নলিখিত কার্যে নিয়োগ করা হইয়া থাকে।

(১) প্রাথমিক ও নিম্ন বুনিয়াদি বিদ্যালয় পরিদর্শন ও তত্ত্বাবধান।

(২) শিক্ষক-শিক্ষিকাগণের বেতন অথবা অনুদান প্রদানের ব্যবস্থাকরণ।

(৩) শিক্ষক-শিক্ষিকাগণের ছুটি ও সার্ভিসবুক প্রভৃতির হিসাব রক্ষণাবেক্ষণ।

(৪) বিশেষ নির্দেশে নিম্ন মাধ্যমিক বিদ্যালয় পরিদর্শন।

(৫) জেলা বিদ্যালয় পরিদর্শকের নির্দেশে তাঁহার ও জেলা বিদ্যালয় পর্ষদের অফিস সংক্রান্ত কাজে সাহায্য।

(৬) চক্রের অন্তর্ভুক্ত সকল শ্রেণীর শিক্ষাপ্রতিষ্ঠানের পরিসংখ্যান সম্পর্কীয় তথ্য সংগ্রহ।

(৭) চক্রের অন্তর্ভুক্ত প্রাথমিক ও নিম্ন মাধ্যমিক বিদ্যালয়সমূহের আহার্যদান পরিকল্পনার কার্য তত্ত্বাবধান।

(৮) মাধ্যমিক বিদ্যালয়ের পরিচালকমণ্ডলীতে বিভাগীয় প্রতিনিধির দায়িত্ব পালন।

(৯) মাধ্যমিক শিক্ষাপর্ষৎ অথবা শিক্ষা অধিকর্তার নির্দেশে মাধ্যমিক বা প্রাথমিক বিদ্যালয়ের প্রশাসনের দায়িত্ব পালন।

(১০) জেলা শাসক অথবা মহকুমা শাসকগণের নির্দেশে যেসকল সাময়িক কার্যের দায়িত্ব অর্পিত হয় তাহা পালন।

(ঘ) ২৮এ ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে অনুমোদিত শিক্ষকের সংখ্যা ১,২৮,৩৬৭।

(ঙ) জেলা বিদ্যালয় পর্ষদের পরিচালনাধীন ও জেলা বিদ্যালয় পরিদর্শকের তত্ত্বাবধানাধীন বিদ্যালয়সমূহের শিক্ষকগণকে মণিঅর্ডার যোগে নিয়মিতভাবে বেতন দেওয়ার অনুমোদিত ব্যবস্থা আছে। শহরাঞ্চলের সাহায্যপ্রাপ্ত বিদ্যালয়সমূহের শিক্ষক-শিক্ষিকাগণকে মণিঅর্ডার যোগে সরকারী সাহায্য দেওয়া হয়। শিক্ষক-শিক্ষিকাগণের বেতন অথবা সরকারী সাহায্যদান ব্যবস্থার উন্নতি সাধনের উদ্দেশ্যে পরীক্ষামূলকভাবে হাওড়া ও কলিকাতার শহরাঞ্চলের সাহায্যপ্রাপ্ত বিদ্যালয়সমূহের শিক্ষকগণকে ব্যাঙ্কের মাধ্যমে বেতনদান পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে। এই ব্যবস্থা সন্তোষজনকভাবে কার্যকর হইলে অন্যান্য অঞ্চলেও সম্প্রসারিত করা যাইতে পারে।

**কলিকাতা ও দুর্গাপুর পরিবহণ সংস্থায় টেকনিক্যাল ও নন-টেকনিক্যাল কর্মচারী**

**৩৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯৬।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের **মন্ত্রিমহোদয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা ও দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ সংস্থায় বর্তমানে কতজন টেকনিক্যাল ও নন-টেকনিক্যাল কর্মচারী আছেন;

(খ) উক্ত কর্মচারীদের মধ্যে তফসিলী জাতি ও উপজাতিভুক্ত ব্যক্তির সংখ্যা কত; এবং

(গ) উক্ত সংস্থায় ঐ শ্রেণীর কর্মচারীদের কিভাবে নিয়োগ করা হয়?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণে টেকনিক্যাল ৩,০৯৩ জন এবং নন-টেকনিক্যাল ১০,০৯৪ জন কর্মচারী আছেন। দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ সংস্থায় টেকনিক্যাল ৩৪৩ জন এবং নন-টেকনিক্যাল ৫১৪ জন কর্মচারী আছেন।

(খ) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থায় তফসিলী জাতি ও উপজাতিভুক্ত কর্মচারীদের কোন পৃথক তালিকা রাখা হয় না। কাজেই এইরূপ কর্মচারীদের সংখ্যা দেওয়া গেল না। দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণে তফসিলী জাতির কর্মিসংখ্যা ২৩ জন ও উপজাতি কর্মিসংখ্যা ৬ জন।

(গ) দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণে সিলেকসন কমিটির মাধ্যমে লোক নিয়োগ করা হয়। কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণে সিলেকসন বোর্ডের/কমিটির মাধ্যমে লোক নিয়োগ করা হয়।

**পশ্চিমবঙ্গে রবীন্দ্রভবনের সংখ্যা**

**৩৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬৩।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের কয়টি জেলায় রবীন্দ্রভবন আছে;

(খ) কয়টি জেলায় রবীন্দ্রভবনের কাজ অসমাপ্ত অবস্থায় পড়িয়া আছে; এবং

(গ) পশ্চিমবঙ্গ সরকার জেলাওয়ারী রবীন্দ্রভবনগুলির জন্য কত অর্থ মঞ্জুর করিয়াছেন?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৪টি জেলায় রবীন্দ্রভবন/সদন আছে।

(খ) ১০টি জেলায় রবীন্দ্রভবন/সদন অর্ধসমাপ্ত অবস্থায় আছে।

(গ) প্রতি জেলায় যে অর্থ দেওয়া হয়েছে তা নীচে দেওয়া হলঃ

| জেলার নাম | | টাকা | জেলার নাম | | টাকা |
|---|---|---|---|---|---|
| বীরভূম | ... | ৮৬,৩২৫ | পুরুলিয়া | ... | ১০,০০০ |
| বাঁকুড়া | ... | ২,১৮,৭৫০ | নদিয়া | ... | ১,৮৭,৩৫৬ |
| হাওড়া | ... | ৩,৪১,১১০ | কোচবিহার | ... | ৩০,৮৭৩ |
| জলপাইগুড়ি | ... | ১,৩৫,০০০ | হুগলী | ... | ২,৭৭,৯৫৯ |
| ২৪-পরগনা | ... | ৪৮,৭৯১ | বর্ধমান | ... | ৬০,০০০ |
| মুর্শিদাবাদ | ... | ৪০,০০০ | মেদিনীপুর | ... | ১০,০০০ |

**জেলাওয়ারী জেলের সংখ্যা**

**৩৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫২।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে জেলাওয়ারী কতগুলি (১) পূর্ণ জেল এবং (২) সাব-জেল আছে;

(খ) সাব-জেল ও পূর্ণ জেলের মধ্যে পার্থক্য কি; এবং

(গ) নকশালপন্থী সন্দেহে ধৃত বন্দীদের বর্তমানে পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলে আটক রাখা হইয়াছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ**

(a) There are 53 Jails and Sub-Jails in West Bengal. Districtwise break-up is given in the statement (Annexure).

(b) In a Sub-Jail prisoners convicted in criminal cases for 14 days' R.I. or less are ordinarily kept confined.

Prisoners convicted for longer terms of imprisonment are confined in the District or Central Jails.

Special Jails are meant for the confinement of such class or classes of prisoners as Government may decide.

(c) This cannot be disclosed in the public interest.

*Statement referred to in reply to clause (a) of unstarred question No.* 350

## ANNEXURE

**Statement showing the number of full-fledged Jails and Sub-Jails in West Bengal (districtwise)**

| Name of the district | No. of Jails |
|---|---|
| Calcutta | Central Jail 1 |
| Howrah | District Jail 1<br>Sub-Jail 1 |
| Hooghly | District Jail 1<br>Sub-Jail 3 |
| 24-Parganas | Central Jail 2<br>Special Jail 1<br>Sub-Jail 5 |
| Purulia | District Jail 1 |
| Murshidabad | Central Jail 1<br>Special Jail 2<br>Sub-Jail 3 |
| Nadia | District Jail 1<br>Sub-jail 1 |
| Midnapore | Central Jail 1<br>Sub-jail 4 |
| Malda | District Jail 1 |
| Jalpaiguri | District Jail 1<br>Sub-jail 1 |
| Darjeeling | District Jail 1<br>Sub-jail 3<br>Special Jail 1 |
| West Dinajpur | Sub-jail 3 |

| | |
|---|---|
| Cooch Behar | District Jail 1<br>Sub-jail 4 |
| Bankura | District Jail 1<br>Sub-jail 1 |
| Birbhum | District Jail 1<br>Sub-jail 1 |
| Burdwan | District Jail 1<br>Special Jail 1<br>Sub-jail 2 |

### কলিকাতার হসপিটালগুলিতে দৈনিক মৎস্যের চাহিদা

**৩৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪৫।) **শ্রীরবীন্দ্র ঘোষঃ** স্বাস্থ্য বিভাগের **মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতার হসপিটালগুলিতে গড়ে দৈনিক কি পরিমাণ **মৎস্য** প্রয়োজন হয়?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** কলিকাতার হাসপাতালগুলিতে রোগীদের জন্য গড়ে **দৈনিক** নিম্নলিখিত পরিমাণ মৎস্য প্রয়োজন হয়ঃ

(১) মেডিক্যাল কলেজ হাসপাতাল, কলিকাতা--১০০—১০৬ কেজি।

(২) আর জি কর মেডিক্যাল কলেজ হাসপাতাল—৯০ কেজি।

(৩) শেঠ শুখলাল ক্যরনানি মেমোরিয়াল হাসপাতাল—৬০ কেজি।

(৪) নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হাসপাতা—৪০—৪৫ কেজি।

(৫) শম্ভুনাথ পণ্ডিত হাসপাতাল—২৫ কেজি।

(৬) ক্যালকাটা ন্যাশনাল মেডিক্যাল কলেজ হাসপাতাল (চিত্তরঞ্জন হাসপাতাল)—৪৫ কেজি।

(৭) এম আর বাঙ্গুর হাসপাতাল—৪২—৪৫ কেজি।

(৮) হাওড়া জেনারেল হাসপাতাল—১১—১২ কেজি।

(৯) আই ডি ও জেনারেল হাসপাতাল, বেলিয়াঘাটা—২২ কেজি।

(১০) লেডি ডাফরিন ভিকটোরিয়া হাসপাতাল—১২ কেজি।

(১১) স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন সংলগ্ন কারমাইকেল হসপিটাল ফর ট্রপিক্যাল ডিজিজেস—১২ কেজি।

(১২) আমহার্স্ট স্ট্রীট এ জি হাসপাতাল—১৪ কেজি।

(১৩) হসপিটাল ফর মেন্টাল ডিজিজেস, গোবরা—৭ কেজি।

(১৪) অষ্টাঙ্গ আয়ুর্বেদ বিদ্যালয় সংলগ্ন জেনারেল হাসপাতাল—৯—৯½ কেজি।

(১৫) পাতিপুকুর টি বি হাসপাতাল—৫—৬ কেজি।

(১৬) বিশ্বনাথ আয়ুর্বেদ মহাবিদ্যালয় সংলগ্ন হাসপাতাল—১—১½ কেজি।

(১৭) বি সি রায় পোলিওক্লিনিক এবং হসপিটাল ফর ক্রিপল্ড চিলড্রেন—১½—২ কেজি।

(১৮) বি সি রায় মেমোরিয়াল হসপিটাল ফর চিলড্রেন—৪½—৫ কেজি।

(১৯) শ্যামাদাস বৈদ্যশাস্ত্রপীঠ সংলগ্ন হাসপাতাল—১ কেজি।

(২০) ভবানীপুর মেন্টাল অবজারভেশন ওয়ার্ড—২½—৩ কেজি।

মোট প্রতিদিনে ৫০৪½—৫২৩ **কেজি।**

**১নং নন্দীগ্রাম ব্লকে এ জি হাসপাতাল**

**৩৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৮।) **শ্রীভুপালচন্দ্র পান্ডা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, নন্দীগ্রাম থানার এক নম্বর নন্দীগ্রাম ব্লকে যে এ জি হাসপাতাল আছে তাহাতে দীর্ঘদিন যাবৎ কোন ডাক্তার নাই;

(খ) অবগত থাকিলে—

(১) ইহার কারণ কি, ও

(২) কতদিনের মধ্যে উক্ত হাসপাতালে ডাক্তার পাঠান সম্ভব হবে; এবং

(গ) ব্লক হাসপাতাল নির্মাণে জনসাধারণ হইতে কি কি প্রকার সাহায্য সরকারকে দিতে হয়?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যাঁ।

(খ) (১) ডাক্তারের স্বল্পতা জন্য।

(২) শীঘ্রই উক্ত হাসপাতালে ডাক্তার দেওয়া হবে।

(গ) কোন ব্লকে স্বাস্থ্যকেন্দ্র খোলবার জন্য অর্থসাহায্য বা অন্যবিধ সাহায্য নেবার বিশেষ কোনো বিধান নেই।

তবে, কোনো সহৃদয় ব্যক্তি প্রাথমিক ও উপ-স্বাস্থ্যকেন্দ্র নির্মাণকল্পে যথাক্রমে ২০ বিঘা ও ৬ বিঘা জমি দান অথবা নগদ অর্থ সাহায্য করতে পারেন। যেখানে জনসাধারণ হতে উক্ত সাহায্য পাওয়া যায় না সেখানে আইনগত ভাবে জমি দখল করে জনস্বার্থে স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ করা হয়।

**Construction of a Subdivisional Hospital at Kharagpur**

**353.** (Admitted question No. 1639.) **Shri RAJANI KANTA DOLOI:** Will the Minister-in-charge of the Health and Family Planning Department be pleased to state—

(a) whether the Government is considering any proposal for constructing a Subdivisional Hospital at Kharagpur in Midnapore district; and

(b) if answer to (a) be in the affirmative, will he please state—

(i) if the Government has selected any site for constructing the aforesaid Subdivisional Hospital,

(ii) the number of beds and other amenities likely to be provided in the hospital,

(iii) when the construction is likely to be started, and

(iv) the amount sanctioned/likely to be sanctioned by the Government for the hospital?

**The Minister for Health and Family Planning:** (a) Yes, a proposal for establishment of a General Hospital at Kharagpur is under consideration.

(b)(i) No.

(ii) It is contemplated that the hospital will have 250 beds with arrangement for specialists' service.

(iii) After the land is available and the construction is sanctioned.

(iv) Does not arise at this stage.

### সমুদ্রে মৎস্য শিকারকারী মৎস্যজীবী

**৩৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৭।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী কতজন মৎস্যজীবী গভীর সমুদ্রে মৎস্য শিকার করেন;

(খ) উক্ত মৎস্যজীবীদের আধুনিক পদ্ধতিতে মৎস্য শিকার সম্বন্ধে ট্রেনিং দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি;

(গ) থাকিলে, কবে নাগাদ উহা কার্যকরী হইবে; এবং

(ঘ) ১৯৭১ হইতে ১৯৭৩ সালের ফেব্রুয়ারি পর্যন্ত কতজন মৎস্যজীবী সমুদ্রে জলমগ্ন হইয়া মারা গিয়াছেন?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এই বিষয়ে কোন তথ্য মৎস্য বিভাগে নাই।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

(ঘ) এই বিষয়ে মৎস্য বিভাগে কোন তথ্য নাই।

### বাঁকুড়ায় মহিলা কলেজ

**৩৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২০২০।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া শহরে দীর্ঘদিনের প্রস্তাবিত মহিলা কলেজ-এর কাজ কবে নাগাত আরম্ভ হইবে;

(খ) বর্তমানে উক্ত প্রস্তাব কি অবস্থায় আছে; এবং

(গ) উক্ত প্রস্তাবিত কলেজের জন্য সরকার কোন টাকা অনুমোদন করিয়াছেন কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) রাজ্যসরকার বাঁকুড়া শহরে স্পনসর্ড স্কীমে একটি মহিলা কলেজ স্থাপনের প্রস্তাব নীতিগতভাবে গ্রহণ করিয়াছেন। এ বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হইতেছে। আশা করা যাইতেছে যে, উপযুক্ত স্থানের ব্যবস্থা হইলে আগামী শিক্ষাবর্ষ হইতে কলেজটি চালু করা সম্ভব হইবে।

(খ) উক্ত মহিলা কলেজটি বর্তমানে স্থানীয় গুরু ট্রেনিং স্কুল ভবনটিতে চালু করা স্থির হইয়াছে এবং তজ্জন্য সরকার ২৪,০০০ টাকা বরাদ্দ (ইয়ারমার্ক্ড) করিয়াছেন। প্রয়োজনীয় অবশিষ্ট অর্থ স্থানীয় জনগণের মধ্য হইতে দান হিসাবে সংগ্রহের প্রস্তাব করা হইয়াছে। এর জন্য জেলা শাসককে অর্গানাইজিং কমিটি প্রভৃতি প্রাথমিক পর্যায়ের প্রয়োজনীয় ব্যবস্থাদি সহ স্থানীয় উদ্যোক্তাদের মাধ্যমে বাকী অর্থ সংগ্রহের জন্য লেখা হইতেছে।

(গ) উপরি-উক্ত বরাদ্দকৃত (ইয়ারমার্ক্ড) অর্থ ছাড়া কোন অর্থ কলেজের জন্য বর্তমানে মঞ্জুর বা অনুমোদন করা হয় নাই।

*Motion on Breach of Privilege*

**Mr. Speaker:** I have received a notice of privilege from Shri A. H. Besterwitch but I have not been able to go through the alleged statement against which the question of privilege is being raised, i.e., the statement of Shri Subrata Mukherjee. So, without making any comment as to whether there is any prima facie case in it, as I have not actually examined the points that are being sought to be raised by Shri A. H. Besterwitch, I just ask him to raise the point.

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, on the 29th of March, in this House, the Hon'ble State Minister had made certain allegations against my party and against us.

The privilege motion that I am moving today against the Minister of State concerned, in my opinion, not only members belonging to my party but any member of the House. The cavalier fashion in which a fantastic allegation was hurled upon a section of the membership of the House by a Minister on 29th March 1973 is fraught with grave consequences.

Mr. Speaker, Sir, you have been a member of this House for a long time and had been a leader of a political party to which you belonged. Even though you have now given up the party membership in order to set up the non-partisan tradition of the Speaker, I expect you to appreciate the reaction that such fantastic allegation in the name of a party which inherits the tradition of glorious revolutionary struggle against British Imperialism and which has a long tradition of anti-Imperialist and anti-capitalist struggle. If the office of a Minister be a garb of irresponsible utterances, representative Government will lose all meaning. In my pretty long Parliamentary experience I am unable to recall a single instance when such heirous figment of imagination was devised to counteract opposition criticism. Ours is a very tiny group in the Assembly more so in the face of the brute majority of the Government Party. If even with this overwhelming majority a Minister has no better argument than unsubstantiated wild allegation with which to rebut the criticism of the opposition, if to cast shadow over the opposition by taking advantage of one's portfolio is the only defence of a Minister, we may perhaps welcome it as a sure indication of the end of parliamentary process. Let us, however, know it from the Chief Minister who has always been vocal about the right of the opposition in the House and who takes pride in his defence of parliamentary democracy whether he would allow his State Minister in the Department under his direct charge to act in the manner he did.

The Minister invoked official Secrets Act to evade the responsibility of substantiating his allegation which he wanted to impress the House and through it the public that he came to know of it in his Ministerial capacity. When he chose to divulge what he wanted the House to believe to be a secret, the talk of Official Secrets Act, cannot lie in his mouth. The nature of allegation levelled by him without any evidence is the worst that, in the opinion of my party, can be levelled against any political worker. The tradition on which my party is built considers it necessary to mete out a drastic punishment to any party man who may be found guilty or such offences. The Minister of State who is innocent of the history of the tradition of freedom struggle or revolutionary movement, may not be aware of this but any serious student of the history of our freedom struggle and revolutionary movement knows it. The Minister by hurling abuses on some unspecified number in my party cast aspersion on each and every member of my party including ourselves.

[2-00—2-10 p.m.]

This is mean tactics to undermine an opponent and infringe seriously upon the privilege of a member of the House whom the Minister wanted implicitly to castigate by making a sweeping accusation without adducing any evidence in support thereof. It is, therefore, a serious breach of privilege of the members of the House belonging to my group. Not only that. It constitutes a gross breach of privilege of the House as well. When a Minister supplies the House wrong information which he cannot substantiate, it constitutes a contempt of the House whose privilege is seriously infringed. If the Ministers are allowed to act in this manner it will sound the death knell of Parliamentary democracy.

I do, therefore, most emphatically demand that—(i) Let the Minister substantiate the charge; (ii) Or he must withdraw his allegation unconditionally and tender apology to the House unconditionally for making such a flippant statement before the House; (iii) Lastly, I would appeal to you, Mr. Speaker, Sir, to order expunction of the impugned portion from the proceedings of the House.

Before concluding I would repeat what the State Secretary of my party Comrade Makhan Paul observed in his statement, "The glorious tradition of the RSP in the freedom struggle and in the long-drawn struggle of the toiling people cannot be blackened by the utterances of upstarts who have no tradition of struggle, service or sacrifice. It is the country's greatest misfortune that responsible positions have been held by such highly irresponsible persons whose only defence against criticism lies in vituperation and slander taking advantage of the immunity of a legislator."

Sir, I expect you, as the guardian of the privilege of this House, to see that such things do not occur. Here, we are a microscopic minority and the Government have a brute majority. They can do whatever they like, but so far expressions by any member of the House is concerned, it should be such that it does not hurt the feeling of any other member of this House. But it is a surprise to me that in this House we hear such criticisms against our party. We as a member of this House sit here and hear such criticism as "R.S.P. goondas" etc. and everytime in this House I find that the members are not only expressing this, but making sweeping allegations against us. For this, I want that the Hon'ble Minister should withdraw his allegations unconditionally and apologise to this House for giving such wrong information and accusation and at the same time, Sir, I request you to expunge that portion of the statement of the Hon'ble Minister.

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য শ্রীবেস্টারউইচ যে মোশন এনেছেন, আমি সেই মোশন সমর্থন করছি। আমি সাধারণ আলোচনার মধ্যে যেতে চাই না, হাউসে সাধারণভাবে কে কাকে কি বলেছে, কোন্ পার্টি কোন্ পার্টিকে কি বলেছে, সেটার কথা হচ্ছে না। কিন্তু মন্ত্রী সুব্রতবাবু যে উক্তি করেছেন, সেই রকম ধরনের কোন উক্তি আমি আইনসভার ইতিহাসে কখনও শুনি নি। কোন্ দলের ভিতর পুলিসের স্পাই আছে, সেই স্পাই কি করেছে তার দলের বিরুদ্ধে কি অপর দলের বিরুদ্ধে, পুলিসকে কি গোপন সংবাদ যুগিয়েছে, এই রকম ধরনের কোন কথা কোন মন্ত্রী স্টেটমেন্ট করেছেন এটা আজ পর্যন্ত শুনিনি। মন্ত্রীর একটা প্রিভিলেজ আছে, অনেক কাগজপত্র তাঁর কাছে আসে, পুলিসের কাগজ, পুলিসের ইনফর্মেশন, সেটা অত্যুক্তি হতে পারে, অতিরঞ্জিত হতে পারে কোন মন্ত্রী যে জিনিস সাবস্ট্যানসিয়েট করতে পারবেন না, তাঁর পক্ষে সম্ভবও নয়, সেই জিনিস আইনসভায় বলে দেওয়া এবং এত প্ররোচনামূলকভাবে, প্রভোকেটিভভাবে, যে কোন পার্টিই হোক ছোট হোক বড় হোক, সেই পার্টির ভিতর পুলিসের স্পাই আছে, এবং সেই স্পাই, সেই পার্টির নেতাদের বিরুদ্ধে স্পাইং করছে কি অপর পার্টির নেতাদের বিরুদ্ধে স্পাইং করছে এই সমস্ত কথা আইনসভায় বলে দেওয়া অত্যন্ত অন্যায়।

প্রথমতঃ এটা মিথ্যা হতে পারে পুলিস রিপোর্ট; দ্বিতীয়তঃ সত্য হলেও আপনি সেটা প্রমাণ করতে পারবেন না; কারো বিরুদ্ধে আপনি বলতে পারবেন না, কিছুই আপনি বলতে পারবেন না। অথচ আপনি আইনসভাতে দাঁড়িয়ে এই ধরনের একটা অভিযোগ করে দিলেন। এমন একটি অভিযোগ করলেন যে, অভিযোগ সাবস্ট্যানশিয়েট করা যাবে না। এই ধরনের অভিযোগ আইনসভাতে দাঁড়িয়ে বলা—একে কুৎসা বলা যায়; শুধু কুৎসা নয়, এক পার্টিকে আর এক পার্টির বিরুদ্ধে প্ররোচিত করা, এই ধরনের স্টেটমেন্ট করা খুবই অন্যায়। ভবিষ্যতে কোন মন্ত্রী এই রকমের দায়িত্বহীন স্টেটমেন্ট না করেন, তার জন্য সব মেম্বারের দলমতনির্বিশেষে এই অভিমত প্রকাশ করা দরকার। এই স্টেটমেন্ট মন্ত্রিমহাশয় উইথড্র করে নিন। সংশ্লিষ্ট মন্ত্রি-মহাশয় আজকে সভায় উপস্থিত নাই। শুনলাম তিনি বাইরে গেছেন। তিনি ফিরলে পর যদি এ নিয়ে আলোচনা হয় হোক; তিনি যদি কোন এক্সপ্লানেশান দিতে চান দিন। আবার আমি এই মত প্রকাশ করছি যে, এটা কোন দলের প্রশ্ন নয়। এই অন্যায় কাজ করা হয়েছে দলমত নির্বিশেষে সমগ্র হাউস একমত হয়ে মন্ত্রিমহাশয়কে বলা উচিত, এই স্টেটমেন্ট আপনি উইথড্র করুন। এই ধরনের কথা কখনো এর আগে আইনসভায় হয় নাই, এই ধরনের উক্তিও কেউ করেন নাই, কোন পার্টির বিরুদ্ধে নিজের পার্টির, বা পরের পার্টির বিরুদ্ধে এই রকম অভিযোগ করা উচিত নয়। আমার দলের তরফ থেকে আমি এই মত প্রকাশ করে এই মোশানকে সমর্থন করছি।

**Shri Gyan Singh Sohonpal:** Mr. Speaker, Sir, Mr. Besterwitch has brought a privilege motion before this House with your consent. Mr. Besterwitch is the seniormost Member of this House. Naturally we cannot dispose of his arguments lightly.

Sir, you are the custodian of this House. It is your pious duty to protect the prestige and the privilege of individual Members as also this House. In order that you may arrive at the correct decision, I would like to make a few submissions before you with a view to assist you in the matter.

Sir, I refer you to rule 224 which reads as follows: "Any Member may, with the consent of the Speaker, raise a question involving a breach of privilege either of a Member or of the House or of any Committee thereof." Now, the point in dispute is whether the utterances of Mr. Subrata Mukherjee were in connection with a Member or this House or any Committee thereof. Now, Sir, what Mr. Subrata Mukherjee said in the House the other day.

[2-10—2-20 p.m.]

"আমি বলছি আর এস পি-র বহু নেতা আছেন, আমি চটাতে চাই না, যারা পুলিশের ইনফরমারের কাজ করে সই করে টাকা নিয়ে যান আমার দপ্তর থেকে। জ্যোতিবাবুরা কোথায় কি মিটিং করেছেন সেসব পুলিসকে তাঁরা ইনফরমেসান দিয়ে যান।"

Now, Sir, if you examine these utterances of Mr. Mukherjee, carefully, you will find that he did not refer to the Members of this Legislature. He did not say anything which may be considered as a contempt of this House. He did not speak about any Committee constituted thereof. So, the question of privilege does not arise. Secondly, Sir, I would also like to invite your attention to the Lok Sabha debate of 11th December, 1967, as also of 13th December, 1967, wherein serious allegations were levelled against CPM and some other parties. I also refer you to the Lok Sabha debate of 26th February, 1965, wherein it has been established that no Member can be compelled to disclose his information, or the document, or the evidence on which the allegations are made. I realise that the utterances of Mr. Mukherjee has placed the RSP in a most embarrassing position, but we cannot compel Mr. Mukherjee to disclose the evidence or the documents, if he has any. Moreover, Sir, he did not say anything against any individual Member of this House. He did not say anything against any Sub-Committee

of this House. Sir, if you take all these things into consideration, I am sure, you will come to the conclusion that no privilege lies in this matter. Whether a Member of this House has got the freedom of speech, this particular issue was once referred by the President of India to the Supreme Court and we have got the Supreme Court judgment in this matter wherein it has been clearly mentioned that a Member of this House, or any House, can make any statement because he enjoys the freedom of speech. Therefore, Sir, whatever Mr. Mukherjee has said, we cannot compel him to disclose the source, or produce the documents on the basis of which he has made the statement, on the gorunds that I have read out before you. It is not in connection with any particular Member of this House, or the House itself, or any Committee of the House. I would, therefore, most respectfully submit to you that the privilege motion brought by the honourable Member should be rejected.

**Shri A. H. Besterwitch:** Sir, we have just heard the speech which the Parliamentary Minister expressed in front of you. This is not in spirit with what the Hon'ble Minister Shri Subrata Mukherjee said before the House. He should have expressed that in the field, not in the House. When he mentioned that in the House it clearly implicates the Members of the House. It was not mentioned outside in the maidan. It was mentioned in the House. It clearly implicates the members of the RSP who are Members of the House. I will request you to go into it very deeply. We request you to see that this goes to Privilege Committe. After all this is not the maidan, this is the House where individual Member commands respect. During my parliamentary career I have not heard such allegation made against any Member in such a fashion. There is a clear indication that the Members of the House are implicated in this matter.

**ডাঃ জয়নাল আবেদিন:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আর এস পি-র মাননীয় বর্ষীয়ান সদস্য শ্রীবেস্টারউইচ আজকে অধিকার ভঙ্গের যে প্রস্তাব এনেছেন তার উপর আমি আমার বক্তব্য রাখতে চাই। প্রথম কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই

Privilege Motions will have precedence over all other business of the House

মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীসুব্রত মুখার্জি এই বক্তব্য রাখার সময় মাননীয় সদস্যরা এই হাউসেই ছিলেন—সমস্ত বিসনেস প্রিসিডেন্স করে দেবার আগে এই প্রস্তাব উত্থাপিত হয় নি। তা হলে এই কনক্লুসনে আমি আসতে পারি যে.

It is an after-thought of the honourable Member who has subsequently raised this question today. From that point of view, according to the rules of procedure it is bad in point of admissibility

দুই নম্বর হচ্ছে, আমার সহকর্মী মন্ত্রী শ্রীজ্ঞানসিং সোহনপাল মহাশয়ের তরফ থেকে যে বক্তব্য রাখা হয়েছে এবং তিনি যে অধিকার ভঙ্গের নজির দিলেন সেই বক্তব্যতে দেখলাম যে, এই হাউসের কোন মাননীয় সদস্যকে কিংবা হাউসের পাওয়ারের উপর কোন রিফ্লেকসন নাই। তাই আমি মনে করি যে, এই হাউসে সেই অধিকার ভঙ্গের প্রশ্ন উত্থাপিত হতে পারে না। তৃতীয় নম্বর. রুলস অব বিজনেস-এর ৩৪৩তে যে প্রোভাইসো আছে তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি.

"Provided that this rule shall not apply to any documents which are stated by the Minister to be of such a nature that their production would be inconsistent with public interest."

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবঙ্গের অনেক দুর্ভাগ্য অতীতে ঘটেছে তার মধ্যে আমরা জানতে পেরেছি যে.

Police sources about miscreants and anti-socials.

।ই রাজ্যের শাসন কাঠামোর এনটায়ার ইনটেলিজেন্স এজ সাচ ভেঙ্গে দেবার চক্রান্ত হয়েছিল। সগ্‌লি যদি বাইরে প্রকাশ করে দেওয়া হয়, তা হলে প্‌লিস দপ্তর থেকে পাবলিক ইনটারেস্টে য তথ্য সংগ্রহ করা হয় বা সেগ্‌লি যদি ডিসক্লোজ করা হয়, তা হলে ইনটেলিজেন্স অব দি স্টেট াকে না। কাজেই রাষ্ট্রের নিরাপত্তার দিক থেকে এবং প্রশাসনিক দিক থেকে সেই নজির এই হাউসের ম্মুখে আনা এটা এগেনস্টে দি ইনটারেস্ট অব দি স্টেট। এটা আমরা করতে পারি না। সেদিক থকে এই মোসনটা ব্যাড এবং আনটেনেবল। আমার বন্ধ্‌ শ্রীবেস্টারউইচ তাঁর দলের দিক থেকে য়েতো আঘাত পেয়েছেন, নিশ্চয় পেতে পারেন। এবং সে দিক দিয়ে মাননীয় সদস্য শ্রীবিশ্বনাথ ুখার্জি মহাশয়ও বক্তব্য রেখেছেন। আমি একটি কথা অন্‌রোধ করতে চাই,

Minister has got the prerogative to what extent public interest affected.

হচ্ছে এবং পাবলিক ইনটারেস্ট এফেকটেড হচ্ছে না—তা হলে সেই কারণে,

To a particular question Minister will decide in relation to the State

যে আমাদের হাউসে রাখা উচিত, এর বেশী রাখা উচিত নয়।

[2-20—2-40 p.m.]

এবং হাউস অব কমন্স, ভারতবর্ষের অন্যান্য বিধানসভাতেও বটে, ভারতীয় সংসদেও বটে, কোন মোসান তুলে কোন মিনিস্টারকে এন্টায়ার কনটেন্ট অব দি ইনফর্মেসন অ্যান্ড সোর্স বাধ্য করা যায় না বলতে সেদিক দিয়ে এই মোসান ব্যাড। আমি আপনার দৃষ্টি এই ক'টি কথা বলে আকর্ষণ করছি এবং আমি অন্‌রোধ করবো, মাননীয় বন্ধ্‌ বেস্টারউইচ মহাশয় যে প্রিভিলেজ, অধিকার ভঙ্গের প্রশ্ন উত্থাপন করেছেন তা তিনি প্রত্যাহার করবেন কিংবা আজকে আপনি যেটা প্রাইমাফেসি ধরে নিয়েছেন দেয়ার ইজ কোয়েশ্চেন অব প্রিভিলেজ, এই মোসানের দ্‌'টি উপায় আছে,

Either you will refer it to the House to take a decision or on your own you can take a decision.

**Mr. Speaker:** I have not stated that there is a prima facie case. I have only allowed him to read his motion so that I can determine whether there is a prima facie case or not.

**Dr. Joynal Abedin:** That was very good of you, Sir. I was not present then. I am deeply obliged that you stated so.

তার ভিতরে স্যার, আজকে এই মোসান স্ট্যান্ড করে না। টেস্ট অব কনভেসন, টেস্ট অব র্‌লস, টেস্ট অব প্রসিডিওর এবং টেস্ট অব কলিং আদার রেকর্ডস অ্যান্ড দি প্রিভিলেজেস অব দি মিনিস্টার, আজকের এই মোসান ইট ইজ ব্যাড ইন পয়েন্ট অব র্‌ল অ্যান্ড ফ্যাক্ট—এটা টিকতে পারে না।

**শ্রীকুমারদীপ্ত সেনগ্‌প্ত:** মিঃ স্পীকার, স্যার, মাননীয় মন্ত্রী স্‌ব্রতবাব্‌কে আমার মনে হয় বেস্টারউইচ সাহেব এবং শ্রদ্ধেয় বিশ্বনাথবাব্‌ ভুল ব্‌ঝেছেন। আমাদের মন্ত্রিমহাশয় যেটা বলতে চেয়েছিলেন সেটা হচ্ছে আমাদের বাংলাদেশের যে চিত্র সেটাই বোঝাতে চেয়েছেন! সেখানে এই কথা বলা হয় নি যে আর এস পি খারাপ, আর এস পি-তে দ্‌র্নীতি আছে, আর এস পি-কে অপমানিত করা দরকার, আর এস পি সোস্যালিস্ট পার্টি নয়, এই সব কোন কথা বলা হয় নি। খালি বলা হয়েছে, তাদের মধ্যে কয়েকজন খবরাখবর আমাদের দিয়ে থাকেন, এটা আর এস পি-কে বলা হচ্ছে না, বলা হচ্ছে সেই দ্‌'জন ব্যক্তি বিশেষকে যারা এই কাজ করেন। যদি কাউকে ছো করা হয়ে থাকে, আর এস পি-কে করা হয় নি, সেখানে আর এস পি-র নাম করে, আর এ পি-র স্‌যোগ নিয়ে যারা এই অন্যায় কাজটা করেছে সেই দ্‌'জন ব্যক্তি সম্বন্ধে তিনি তাঁর উি করেছেন, আর এস পি হিসাবে করেন নি। আজকে এখানে আমরা বক্তৃতার সময় সি আই সম্বন্ধে অনেক কথা বলছি, সি পি এম সম্বন্ধে অনেক কথা বলছি এবং সি পি এম-এর নে মাননীয় জ্যোতি বাস্‌ মহাশয় যদিও তিনি এখানে থাকেন না, তাঁর সম্বন্ধেও বলছি, হরেকৃ বাব্‌র ওপরে কিছ্‌ মান্‌ষ ও দেশের লোকের অগাধ শ্রদ্ধা আছে, হরেকৃষ্ণবাব্‌র নামটা আম

**প্রায়ই** বলে থাকি—তা হলে আজকে যদি এই **সামান্য** ব্যাপারে একটা প্রিভিলেজের প্রশ্ন আসে, **তা হলে** স্যার আমাদের পক্ষে যে মানুষগুলো দুঃখদুর্দশা দূর করার জন্য—দুর্নীতিই বলুন **কিংবা** সুনীতি আনার জন্য, অতীতের যে পাপ কাজগুলো করা হয়েছে তার বিরুদ্ধে স্যার, আমরা **কোনদিন** কোন কথা বলতে পারবো না? তা হলে কি স্যার, অ্যাসেম্বলীর প্রত্যেক দিনকার **কাজ** বন্ধ হয়ে যাবে, প্রিভিলেজ মোশনই হতে থাকবে?

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** আপনারা সবাই বলে যাবেন এবং আমরা শুনে যাবো, ইয়ার্কি পেয়েছেন নাকি?

**শ্রীকুমারদীপ্ত সেনগুপ্তঃ** স্যার, এটা যদি একটা প্রিভিলেজের কারণ হয়, তা হলে প্রতিদিন আধ ঘণ্টা অন্তর অন্তর প্রিভিলেজ মোশন এখানে হবে এবং এই অ্যাসেম্বলি চলবে না। আপনারা অনুগ্রহ করে সুব্রতবাবুকে বোঝবার চেষ্টা করুন। আপনারা যদি ভুল বোঝেন এবং বোঝবার চেষ্টা না করেন, তা হলে আমরা ভুল ভাঙ্গাতে পারবো না। আপনারা মানেটা বোঝবার চেষ্টা করুন।

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটি খুব গুরুত্বপূর্ণ বিষয়, কাজেই এ ব্যাপারে উত্তেজিত হলে আমরা হয়ত আইনটাই ভুলে যাব। আপনি নিশ্চয় জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে যে কথাটা বলা হয়েছে সেটা আমাদের দেখা উচিত। ছাপানো ভাবে প্রত্যেক সদস্য পেয়েছেন। কথাটা আমি আর একবার পড়ছি। উনি বলেছিলেন, "আমি বলছি, আর এস পি-র বহু নেতা আছেন, আমি চটাতে চাই না যাঁরা পুলিসের ইনফর্মার হয়ে কাজ করে সই করে টাকা নিয়ে যান আমার দপ্তর থেকে। জ্যোতিবাবুরা কোথায় কি মিটিং করছেন সেসব পুলিসকে তাঁরা ইনফরমেসান দিয়ে যান।" মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমতঃ কথাটা যদি দেখেন এখানে মাননীয় বেস্টারউইচ সাহেব বা আর এস পি-র অন্য কোন মাননীয় সদস্য যাঁরা রয়েছেন বা অন্যান্য সদস্য যাঁরা হাউসে রয়েছেন অথবা এবারে নির্বাচিত হয়েছেন, তাঁদের কারুর কথা এর মধ্যে নেই। আর এস পি-র বহু নেতা আছেন যাঁরা পুলিসের ইনফরমারের কাজ করেন। এখানে নিশ্চয় বেষ্টারউইচ সাহেবকে বলা হয় নি। (তিমিরবরণ ভাদুড়ীঃ কি করে বুঝলেন যে বলা হয় নি?) অ্যাসেম্বলী প্রসিডিংসে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যা বলি, মাননীয় সদস্যরা যা বলেন তা লেখা থাকে এবং আমাদের ঠিক ঐ যা লেখা আছে, আইন অনুযায়ী, রুলস অব বিজনেস অনুযায়ী যা লেখা আছে সেটাই আমাদের দেখতে হবে। লাইনের মাঝামাঝি কিছু লেখা আছে কিনা বা লাইনের মধ্যে কি স্পিরিট অব ইনটেনসান আছে বা উদ্দেশ্যমূলকভাবে মাননীয় বেস্টারউইচ সাহেবকে বলা হচ্ছে কিনা বা মাননীয় তিমির ভাদুড়ী মহাশয়কে বলা হচ্ছে কিনা সেটা নিশ্চয় আমরা দেখবো না। যা লেখা আছে সেটাই আমাদের দেখতে হবে। কারণ যে প্রিভিলেজ মোশান আনা হয়েছে সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পরিপ্রেক্ষিতে আমি মেস পার্লামেন্টারী প্রাকটিস- এইটিনথ এডিসান থেকে পড়ছি, যদি আপনার সাহায্যে লাগে।

> "Certain rights and immunities such as freedom from arrest or freedom of speech, belong primarily to the individual members of each House and only secondarily and indirectly to the House itself, but there are other rights and immunities such as the power to punish for contempt and the power to regulate its own Constitution, which being rather directed, to the maintenance of its own collective authority than to security of the individual members may be said to belong primarily to each House as a collective body. This is an useful distinction but fundamentally it is only as a means to the effective discharge of the function of the House that individual privileges are enjoyed by its members."

সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরিষ্কারভাবে দেখতে পাচ্ছি এবং অত্যন্ত বিনয়ের **সঙ্গে বলছি** এই হাউসের কোন মাননীয় সদস্যের প্রিভিলেজ বিশেষ করে আর এস পি-র **মাননীয় সদস্যদের** প্রিভিলেজ **ক্ষুণ্ণ** হয় নি। আপনি এটা রিজেক্ট করুন।

**শ্রীবিমল পাইকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি প্রিভিলেজ মোসান এসেছে যেটা ২২৪-এ খুব পরিষ্কারভাবে লেখা আছে—

"Any Member may with the consent of the Speaker raise question involving the breach of privilege either of the Member or of the House."

অধ্যক্ষ মহোদয়, কোন মেম্বারের প্রিভিলেজ ক্ষুণ্ণ হয়েছে কিনা সেটা দেখবেন। যদি আজকে কেউ হাউসে এই কথা বলে থাকেন যে, সি পি এম খুনোখুনি করে, তাহলে সেটাতে কোন মেম্বারের প্রিভিলেজ নষ্ট হয়েছে বলে আমি মনে করতে পারি না। যদি এখানে কোন মেম্বারের নাম ধরে বলা হত যে, উনি এই কাজে লিপ্ত আছেন, তা হলে আমার মনে হয় মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেটা প্রিভিলেজ নষ্ট হত এবং সেটা প্রিভিলেজ বলে আসতে পারে। অতএব যে উক্তি সুব্রতবাবু করেছিলেন যে আর এস পি-র অনেক লোক এরকম করেন—তাতে কোন মেম্বারের এই রকম কোন প্রিভিলেজ ক্ষুণ্ণ হয়েছে বলে আমি মনে করতে পারি না এই আমার মত।

[2-30- 2-40 p.m.]

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, certain references have been made regarding the rules of procedures and conduct of business. I think, I have followed every bit of it. So far as rule 227 is concerned that the matter should be raised at the earliest opportunity I say that the remark was made by the Minister of State on the 29th of March, 1973, and I gave a notice on the 2nd April, 1973. The motion was to have been raised on the 3rd April, 1973 but the House was adjourned on that day. I have raised the motion today. So I have raised the matter at the earliest opportunity and so far as rules 224 to 227 are concerned I am correct and there is nothing in these particular rules which is being violated.

**Shri Abdus Sattar:** Your point is not covered by rule 224 as no Member's name has been mentioned.

**Shri A. H. Besterwitch:** He did not mention any name because he would not be able to prove it. His remarks imply that we are also in it.

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা যদি আমরা শুধু রুল দিয়ে দেখি, তা হলে আমি মনে করি আমরা সমস্যাটার প্রতি অবিচার করবো। কারণ যখন কোন সদস্যের নাম ধরে বলেন নি, তখন সদস্যের প্রিভিলেজ ক্ষুণ্ণ হচ্ছে সেই দাবি তোলা কঠিন, কোন সন্দেহ নেই। কিন্তু কথাটা হচ্ছে, যা হচ্ছে তা কি আমরা পছন্দ করি? এই হাউস কি মনে করে যে, যা বলা হয়েছে, সেই ধরনের বলার দ্বারা এই হাউসের ডিগনিটি রক্ষিত হচ্ছে? আমি বলবো যে, তা রক্ষিত হয় নি। আমাদের হাউসের প্রিভিলেজ বলে একটা জিনিস আছে। যে ধারা আবেদিন সাহেব উল্লেখ করেছেন তাতে আছে প্রিভিলেজের কোশ্চেন শুধু প্রিভিলেজ অব এ মেম্বার নয়, প্রিভিলেস অব দি হাউজ সম্বন্ধেও বলা যেতে পারে। আমি বলবো, সূক্ষ্ম আইনের তর্কে মেম্বারের নাম নেই, সুতরাং বাদ গেল আইনের তর্কে, এই প্রশ্ন যদি মেনে নিই, আমাদের হাউসের কোন প্রিভিলেজ ক্ষুণ্ণ হয়েছে কিনা তা এর থেকে বিচার করার প্রয়োজন আছে। আমার মনে হয় হাউসের প্রিভিলেজ একটা হল নিজেদের ডিগনিটি মেনটেন করা এবং সেই ডিগনিটি যে এই ধরনের দায়িত্বহীন উক্তিতে ক্ষতিগ্রস্থ হয়েছে তাতে কোন সন্দেহ নেই। আমি এই হাউসে অনেকদিন আছি, কিন্তু এই ধরনের উক্তি কোন মন্ত্রীর কাছ থেকে, যা আমি বলবো, যা বলা হল, যে কনটেক্সট নিয়ে অর্থাৎ আর এস পি-কে আক্রমণ করার জন্য সেটা বলা হয়েছে, আর এস পি-কে আক্রমণ আমরা করতে পারি। আর এস পি-কে আক্রমণ করার সময়—অনেক সময় অনেকে হয়তো বা অন্য কোন পার্টিকে আক্রমণ করার জন্য কিছু কিছু দায়িত্বহীন উক্তি হয়ে যায়। কিন্তু এখানে গুরুত্ব খুব বেশী এই কারণে যে, কোন একজন সদস্য করছেন না, একজন মন্ত্রী করছেন, যিনি একটা বিষয়ে আলোচনা বিতর্কের জবাব দিচ্ছেন—জবাব দেবার সময় তিনি যদি প্রতিদ্বন্দ্বী পার্টিকে আক্রমণ করবার জন্য এমন বিষয়ের অবতারণা করেন, যে

বিষয়ে তিনি জানেন যে, তাঁর দলের লোক, করতে বললে তিনি পাবলিক ইনটারেস্টের নামের সুযোগ নিয়ে বেরিয়ে যেতে পারবেন, তা হলে আমার মনে হয়, আইনের দিক থেকে যদি ঠিক বলে মনে হয়, নীতির দিক দিয়ে, মর্যাদার দিক দিয়ে এই হাউসের ট্রাডিশন মেনটেন করার দিক দিয়ে নিশ্চয়ই ক্ষতিকারক এবং মর্যাদাহানিকর। তৃতীয়তঃ তিনি আমাদের হাউসে বলেছেন যে, আর এস পি-র অনেক নেতা আছেন, যারা টাকা পয়সা নেন। হাউসের তো তার কাছে দাবি করবার অধিকার আছে। স্যার, আপনি একটু কান দেবেন, আপনার কর্ণ আমি আকর্ষণ করতে চাচ্ছি। তখন হাউসের জানার অধিকার আছে যে, তিনি এই কথা কিসের ভিত্তিতে বলছেন। একটা ধারা জয়নাল সাহেব উল্লেখ করেছেন, ৩৪৩ ধারা, এর দ্বারা মন্ত্রী নাকি প্রটেকটেড। সেই ধারায় কি আছে, সেই ধারায় আছে—

প্রোটেকসানটা কি—

"Provided that this rule shall not apply to any documents which are stated by the Minister to be of such a nature that their production would be inconsistent with public interest.

If a Minister quotes in the House a despatch or other State paper which has not been presented to the House, he shall lay the relevant papers on the Table."

এখন এই ধারা এখানে দেখছি না, কারণ তিনি কোন ডেসপাচ করেন নি, কোন পেপার প্রেজেন্ট করেন নি, এই ধারা অনুসারে তা রক্ষার কোন প্রশ্নই ওঠে না। তিনি যদি কোন পেপার এখানে উপস্থিত করতেন কিংবা কোন ডেসপাচ কোট করতেন, আমরা যদি দাবি করতাম, ফুল ডেসপাচ দাও, তা হলে হয়ত এই ধারার দ্বারা প্রটেকটেড হতেন, তা হয় নি। একটা পার্টিকে অ্যাকিউস করেছেন, এই বলে যে, সেই পার্টির বড় বড় নেতার স্পাই– এই বলে বলেছেন। কিন্তু আমি তা প্রমাণ করতে বাধ্য নই, যা বলেছেন, তার মানে এই দাঁড়ায়, যেহেতু আমি নাম বলছি না এবং নাম বলতে বাধ্য নই, আমাকে প্রটেকশান দিচ্ছে, সুতরাং আমি নাম বলব না। কিন্তু এই অ্যাকিউস করব যে, সরকারী মন্ত্রী বলেই এই জিনিস নয়, এই হাউসের কাছে তখন দায়ী হলেন। কারণ তিনি কোন পেপার পড়েন নি, ডেসপাচ পড়েন নি যে, তিনি এই কথা বললেন, তোমাকে এই জিনিস সাবস্টেনটিয়েট করতে হবে। যদি সাবস্টেনটিয়েট না করো, তা হলে তোমার উক্তি তোমাকে উইথড্র করতে হবে বা উইথড্রন বলে গ্রাহ্য হবে। কারণ হাউসের অধিকার আছে যে, যখন কোন অ্যাকিউজেসন-এর প্রশ্ন হয় তখন ফ্যাক্ট ইত্যাদি জিনিস উপস্থিত হয়, তখন তার বেসিস কি জানবার অধিকার আছে। কেন অধিকার আছে, যাতে হাউস মনস্থির করতে পারে যে, তিনি যে অ্যাকিউস করেছিলেন তা সত্য কি মিথ্যা। হাউসের সেই অধিকার আছে, কিন্তু সেই অধিকার তিনি তোলেন নি অথচ একটা অ্যাকিউসেসন হাউসে ছুড়ে দিয়ে চলে গেলেন। আমার মনে হয়, এতে হাউসের অধিকার ভঙ্গ হল। এই হল আইনের প্রশ্ন। কিন্তু নীতির দিক দিয়ে যদি দেখেন, আমাদের এই হাউসের ট্রাডিশনের দিক দিয়ে যদি দেখেন, গোটা পার্লামেন্টারী ট্রাডিশনের দিক দিয়ে যদি দেখেন, তা হলে কোন একজন সাধারণ নতুন, অর্বাচীন সদস্য মনের ঝোঁকে একটা কথা বলে ফেললেন, আমরা সেটা একভাবে দেখছি, সেটা স্বাভাবিক নিয়ম, আর একজন মন্ত্রী, তিনি একটা কথা বললেন, তার গুরুত্ব অনেক বেশী। সমস্ত সংবাদ-পত্র সেটাকে লুফে নিলেন এবং নিয়ে সারা পশ্চিমবাংলায় ছড়িয়ে দেবেন যে, এইগুলি মন্ত্রী জানিয়েছেন, যে আর এস পি-র বহু নেতা গুপ্তচরের কাজ করেন। এই সংবাদ যদি সত্য না হয়, মন্ত্রী যদি প্রমাণ করতে উপস্থিত না থাকেন যে, সে কথা সত্য, তা হলে তিনি তার সেই অন্যায় ব্যবহার দ্বারা তার সেই সত্য গোপন রাখেন এবং অধিকারের অন্যায় ব্যবহার দ্বারা হাউসকে প্রতারিত করলেন। একটা অধিকার আছে, কিন্তু সেই অধিকারকে প্রতারণার উদ্দেশ্যে ব্যবহার করতে পারেন না। মন্ত্রীর অধিকার আছে কতগুলি ফ্যাক্ট পাবলিক ইনটারেস্টে না জানাবার, সেই অধিকার দেওয়া হয়েছে সরকারের তথা দেশের মঙ্গলের জন্য। কোন অধিকার দেওয়া হয় নি যে, মন্ত্রী সেই অধিকার প্রয়োগ করে প্রতারণার সৃষ্টি করবেন, হাউসকে প্রতারিত করবেন। কাজেই আমাদের হাউসের সদস্যদের সকলের সমবেত অধিকার এর দ্বারা ক্ষুন্ন হচ্ছে।

দ্বিতীয়তঃ বেস্টারউইচ সাহেব এবং অন্য বন্ধুরা বলেছেন, যখন তিনি বললেন আর এস পি-র অনেক নেতা—যেখানে আর এস পি-র একজন নেতার বক্তৃতার প্রসঙ্গে তিনি এই কথা বলেছেন, সেখানে যখন তিনি নাম করেন নি, অথচ আর এস পি-র অনেক নেতা বলেছেন, স্বভাবতই মানুষ সন্দেহ করলেন যে, সেই অনেক নেতার মধ্যে বেস্টারউইচ, তিমির ভাদুড়ী, শীশ মহম্মদ সম্ভবত আছেন বা অ্যানি ওয়ান অফ দেম আছেন। সেই জন্য তাঁকে অন্তত এসে বলতে হবে এই কথা বলার পরে সেই সদস্যর অধিকার রক্ষা করবার জন্য এবং এই হাউসের অধিকার রক্ষা করবার জন্য অন্তত তাঁকে এসে বলতে হবে যে, আমি এই তিনজন হাউসের সদস্যকে এর মধ্যে মিন করি নি। তাও তিনি বলেন নি, তিনি এমনভাবে বলেছেন, যাতে লোকে মনে করতে পারে, অনেকে মনে করতে পারেন যে, তিনজনের এক বা একাধিক সদস্য এই নেতার মধ্যে পড়ে।

[2-40—2-50 p.m.]

সব মিলিয়ে আমি আপনার কাছে এটাই বলতে চাই যে, এই সমস্ত বিচারবিবেচনা বাদ দিয়ে মোটের উপর একটা নৈতিক প্রশ্নের মধ্যে আমরা এসে গিয়েছি। হাউসের মধ্যে কোন মন্ত্রী এইভাবে কোন দলকে, তাঁর ঐ মন্ত্রিগুপ্তির সুযোগের সুবিধা নিয়ে কাপুরুষের মত আক্রমণ করতে পারেন কিনা এটাই মূল প্রশ্ন, এটা প্রিভিলেজের ঊর্ধ্বে, এটা আমাদের ডিগনিটির প্রশ্ন। এই হাউসের দীর্ঘদিনের ইতিহাসের, পার্লামেন্টারি রীতি-নীতির মর্যাদার পেছনে যে প্রিভিলেজ, যে রুল বুক তাকে এইভাবে আইনের দ্বারা ভেঙ্গে দেওয়া যায় না। আমি আশা করব, মন্ত্রি-মহাশয় যখন উপস্থিত থাকবেন এ সম্বন্ধে তাঁর বক্তব্য কি তিনি জানাবেন এবং তারপর আপনি আপনার মতামত দেবেন। তখন শুধু আইনের তর্কের মধ্যে না গিয়ে সামগ্রিকভাবে এর ফল কি এবং এই ধরনের আক্রমণ থেকে সদস্য বা সদস্য নিয়ে যে পার্টি গঠিত তার অধিকার কিভাবে রক্ষা করা যেতে পারে সেসব আপনি বিবেচনা করবেন।

[ গোলমাল। ]

**শ্রীকুমারদীপ্তি সেনগুপ্তঃ** স্যার, লাহিড়ী মহাশয় এখানে অর্বাচীন সভ্য বলে একটা বক্তব্য রেখেছেন এবং এতে প্রিভিলেজ অব দি হাউস ক্ষুণ্ণ হচ্ছে বলে আমি মনে করি। এখানে যে প্রশ্ন উঠেছে তার উপর মন্ত্রী থেকে শুরু করে অনেকেই বক্তব্য রেখেছেন। কিন্তু উনি যা বক্তব্য রাখলেন তাতে উনি অনেক আইনগত প্রশ্ন তুলেছেন তাতে তিনি অনেক রুলস এর কথা বলেছেন। উনি যা ইচ্ছা বলতে পারেন, কিন্তু এই অধিকার তাঁর নিশ্চয় নেই, তিনি যত বড় লোক হোন না কেন হাউসের সদস্যদের অর্বাচীন বলার। এটা আমার একটা প্রিভিলেজের প্রশ্ন।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় স্পীকার, স্যার, আজকে যে প্রিভিলেজ মোশান টেবিলড হয়েছে অনারেবল মেম্বার অব দি হাউস মিঃ বেস্টারউইচ দ্বারা তার উপর বক্তৃতা ধৈর্য সহকারে শুনছিলাম। তার উপর আমাদের অনারেবল মেম্বার সোমনাথ লাহিড়ী বক্তৃতা করতে উঠলেন, ভাবছিলাম তিনি এমন একটা নজির রাখবেন যার দ্বারা হাউসের মাননীয় সদস্যদের অধিকার সুপ্রতিষ্ঠিত হয় তার ব্যবস্থা করবেন। কিন্তু অত্যন্ত দুঃখের, লজ্জার, ক্ষোভের, বিক্ষোভের কথা যে, তিনি আইনের প্রশ্ন তুললেন, অধিকার গেল গেল রব তুলে বক্তৃতা করে বলে গেলেন অর্বাচীন সদস্য। তিনি আইনসভার বয়ঃজ্যেষ্ঠ এবং প্রবীণ সদস্য। তাঁর এই উক্তির দ্বারা সমস্ত সদস্য-দের অধিকার ভঙ্গ করা হল কিনা, অবমাননা করা হল কিনা? তাঁর এই উক্তি একজন সদস্যের অধিকার ভঙ্গের দ্বারা হাউসের সমস্ত সদস্যের সম্মানকে ভূলুণ্ঠিত করেছে কিনা? আমাদের এই সম্মান, ডেমোক্র্যাটিক রাইট অ্যাজ পার দি কনস্টিটিউসান অব মেজ পার্লামেন্টারী প্র্যাকটিস একে রক্ষা করবার জন্য অবিলম্বে এই কথা তাঁর প্রত্যাহার করা উচিত। শুধু যে অর্বাচীন সদস্য বলেছেন তা নয়, তিনি বলেছেন অধিকারের সুযোগ নিয়ে মাননীয় রাষ্ট্রমন্ত্রী সুব্রত মুখার্জী তিনি অধিকার রক্ষা করা তো দূরের কথা অধিকারের প্রতারণা ঘটিয়েছেন, এই কথা বলার তাঁর অধিকার আছে বলে আমি মনে করি না। প্রিভিলেজ মোশান তুলে অধিকার ভঙ্গ হচ্ছে বলে গেল গেল রব তুলে তিনি এমন উক্তি করলেন যার দ্বারা আমরা বুঝতে পারলাম না

তিনি সুস্থমস্তিষ্কে বক্তৃতা করলেন কিনা, তাঁর মস্তিষ্কের বিকৃতি ঘটেছে কিনা। তিনি অধিকার রক্ষার নামে সমস্ত সদস্যদের অধিকার ভঙ্গ করে দিলেন। আমরা মনে করি আমাদের অধিকার ক্ষুণ্ণ হয়েছে। অবিলম্বে তাঁর কথা প্রত্যাহার করা উচিত। যদি প্রত্যাহার না করেন, তা হলে আমরা দাবি করছি,
his utterance should be withdrawn or expunged from the proceedings.

(নয়েজ অ্যান্ড ইন্টারাপ্সানস্।)

**Shri Jyotirmoy Mojumdar:** On a point of order, Sir......

**Mr. Speaker:** Please take your seat. There is no point of order. We are in the midst of a privilege motion which will have to be disposed of.

(Noise)

**Shri Jyotirmoy Mojumdar:** On point of order, Sir... .

**Mr. Speaker:** Please take your seat.

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অব অর্ডার আছে। মাননীয় সদস্য সোমনাথ লাহিড়ী একটা উক্তি করেছেন, সে সম্বন্ধে আপনি কি করছেন সেই সম্বন্ধে রুলিং দিন। তিনি সমস্ত সদস্যদের অর্বাচীন বলেছেন। হয় উনি এই কথা উইথড্র করুন, না হয় আপনি এই কথা এক্সপাঞ্জ করুন।

**শ্রীজ্যোতির্ময় মজুমদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সোমনাথবাবু আলোচনার মাধ্যমে প্রমাণ করতে চেয়েছেন যে, কোন সদস্যের প্রিভিলেজের প্রশ্ন না হলেও এই হাউসের ডিগনিটি ক্ষুণ্ণ করা হয়েছে কিনা, এই হাউসের প্রিভিলেজ ক্ষুণ্ণ করা হয়েছে কিনা এই প্রশ্নের অবতারণা করেছেন। স্যার, আমি আপনার কাছে জানতে চাই, কোন সদস্যের প্রিভিলেজ ক্ষুণ্ণ না হওয়া সত্ত্বেও এই হাউসের ডিগনিটি ক্ষুণ্ণ হয়েছে কিনা বা এই হাউসের প্রিভিলেজ ক্ষুণ্ণ করা হয়েছে কিনা এই বিষয়ে তিনি যে আলোচনা করলেন সেই ব্যাপারে আপনার কাছে কোন নোটিস এর আগে দেওয়া হয়েছে কিনা। হাউসের প্রিভিলেজ, ডিগনিটি ক্ষুণ্ণ করা হয়েছে কিনা এই নোটিস আপনার কাছে নেই। যদি না থেকে থাকে তা হলে তিনি এই আলোচনা করতে পারেন না। সুতরাং তিনি ইতিপূর্বে যে আলোচনা করলেন সেই আলোচনা এই বিধানসভার প্রোসিডিংস থেকে বাদ দেওয়া হোক। উনি বিধানসভার সদস্যদের সম্মানকে ক্ষুণ্ণ করেছেন, সেজন্য ওনার ভাষণকে বিধানসভার প্রোসিডিংস থেকে বাদ দেওয়ার জন্য আপনি রুলিং দেবেন এই আশা রাখছি।

**ডাঃ জয়নাল আবেদীন:** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য সোমনাথবাবু মাননীয় সদস্য শ্রীবেস্টারউইচের প্রিভিলেজ মোশানের উপর বলতে গিয়ে একটা নজির তুলে ধরেছেন যে, এই হাউসে কখনও এই জাতীয় কথা উত্থাপিত হয় নি। আমি এই হাউসে আপনাদের সমসাময়িক নই, ১৯৬২ সাল থেকে আছি, আপনিও ছিলেন, আমিও ছিলাম। আপনি জানেন, এই হাউসে চীন অ্যাগ্রেসানকে উপলক্ষ্য করে এখানে তখন সি পি আই স্প্লিটেড হয় নি, সি পি এম এবং সি পি আই একসঙ্গে ছিলেন, তাঁদের সমস্ত সদস্যকে এই বেঞ্চ থেকে বলা হয়েছিল, আপনারা দেশদ্রোহী।
In our conception, I most humbly say,
মানুষের এর চেয়ে বড় লাঞ্ছনা নেই যে, সে দেশদ্রোহী।

[2-50—3-00 p.m.]

আজকে রাষ্ট্রমন্ত্রী সেই পর্যন্ত গেছেন, অর্থাৎ পুলিসের ইনফর্মার বলেছেন। মাননীয় সদস্য যে বক্তব্য রেখেছেন, তাকে আমি বলতে চাই যে, সব কিছু রেকর্ডে আছে। তবে কথা হল, বয়স হলে অনেক কিছু কথা মনে থাকে না, স্মৃতি লোপ পায় বলে। কিন্তু আমি তাকে স্মরণ করিয়ে দিতে চাই, সেদিন স্পীকারের আসনে যিনি ছিলেন, তাঁর সামনে এর ভিত্তিতে প্রিভিলেজ তোলা হয়েছিল বিশ্বের গণতন্ত্রের ইতিহাসের সব কিছুর নজির রেখে। তৎকালীন স্পীকার রুলিং দিয়েছিলেন যে, এই পরিপ্রেক্ষিতে দেশদ্রোহী বলা চলে। আজকে রাষ্ট্রমন্ত্রী শুধু ইঙ্গিত করেছেন যে, আর এস পি-এর মধ্যে পুলিসের ইনফর্মার আছে। এটা আমি মনে করি, অপেক্ষাকৃত কম লাঞ্ছনা। এই পরিপ্রেক্ষিতে মাত্রা হারিয়ে ফেলে সেন্স অব প্রপোরশন যাকে বলে, হাউসের অমর্যাদা হয়ে গেল, সেজন্য অনেক সদস্য উত্তেজিত হয়েছেন। কিন্তু তিনি যা মীন করেছেন, আপনার সামনে যা বলেছেন তাতে আমি আশা করি, তিনি হাউসের অমর্যাদা হতে দেবেন না এবং তিনি যে বক্তব্য রেখেছেন সেটা প্রত্যাহার করে নেবেন। না হলে এই পরিপ্রেক্ষিতে প্রিভিলেজ এসে যায় এখানে ডাইরেক্ট হিট এসে যায়। আমি সময় পেলে প্রসিডিংস্ এনে দেখাতে পারতাম এই হাউসে কতদূর বলা হয়েছে। দেশদ্রোহীর পর আর কিছু লাঞ্ছনা বড় কলঙ্ক আছে কিনা আমার জানা নাই। পুলিসের ইনফর্মার এটা অপেক্ষাকৃত ছোট, এটা যদি এস্ট্যাবলিস্‌ড হয়ে থাকে এবং এটা যদি তৎকালীন সদস্যরা গ্রহণ করে থাকেন, তা হলে আজকে সুব্রত মুখার্জী এমন কিছু বলেন নি যার জন্য প্রিভিলেজের প্রশ্ন আসতে পারে। আর এস পি-র বন্ধুরা আহত হয়েছেন তার জন্য আমি তাঁদের প্রতি সমবেদনা জানাই এবং তাঁরা যে আহত হয়েছেন সেইজন্য আমি দুঃখিত। কিন্তু আমি মনে করি, প্রচলিত নিয়ম-কানুনের বাইরে রাষ্ট্রমন্ত্রী কিছু বলেন নি। তিনি যা বলেছেন, সেটা তিনি সংসদীয় রীতি-নীতির মধ্যেই বলেছেন। তবে আমি দুঃখিত মিঃ বেস্টারউইচ এবং তাঁর বন্ধুরা আহত হয়েছেন বলে। কিন্তু রাষ্ট্রমন্ত্রী যে কথা বলেছেন সেটা উইদিন দি ফ্রেমওয়ার্ক অব রুলস্ অ্যান্ড কনভেনসন অব দি পার্লামেন্টারী প্রাকটিস। তবে সোমনাথবাবু যে বক্তব্য রেখেছেন তার পরিপ্রেক্ষিতে তিনি আমাদের হাউসকে জানাবেন, তিনি কি মীন করেছেন। কারণ অনেক সদস্য তাঁর কথায় আহত হয়েছেন এবং তাঁরা মনে করছেন, এতে হাউসের মর্যাদা ক্ষুন্ন হয়েছে।

**Mr. Speaker:** Mr. Somnath Lahiri may like to explain in what context he made the statement.

(Shri Somnath Lahiri rose to speak.)

(Noise)

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জয়নাল আবেদিন সাহেব অ্যাসেম্বলীর ঐতিহ্যের কথা তুলেছেন। তিনি বলতে চেয়েছেন, সুব্রতবাবু আর এস পি সম্বন্ধে যে অভিযোগ আনতে চেয়েছেন তার চেয়ে অনেক কড়া কথা এই অ্যাসেম্বলীতে বলা চলে এবং এই বিষয় অ্যাসেম্বলীর রুলিং আছে। এ সম্বন্ধে তিনি আরও মনে করিয়ে দিয়েছেন যে, কোন এক সময় দেশদ্রোহী বলে কোন এক পার্টিকে অপবাদ দেওয়া হয় এবং হাউসের রুলিং দিয়ে সেটা সমর্থিত হয়। বয়স হলে মানুষ অনেক কিছু ভুলে যায়। কিন্তু আমি তাঁকে জিজ্ঞাসা করি, বয়স আমার হয়েছে, না তাঁর হয়েছে। কারণ যে স্পীকার এই রুলিং দিয়েছিলেন একটা বিশেষ সময়ে সেই স্পীকারই সেই রুলিং প্রত্যাহার করলেন যে, এটা চলে না। এবং আমার আরও মনে আছে এবং আপনারও মনে আছে, আপনি তখন সদস্য ছিলেন বোধহয় তখনকার দিনে আপার-হাউসে সেই আপার হাউসের চেয়ারম্যানও রুলিং দিয়েছিলেন বলা চলে না। জয়নাল সাহেব প্রথমটা মনে রেখেছেন, কিন্তু দ্বিতীয় আর তৃতীয়টা ভুলে গিয়েছেন। কাজেই বয়স আমার বেশি কি ওনার বেশী সেটা আমার সন্দেহ আছে। যাই হোক, আমি মানতে রাজী আছি যে, অনেক সময় সব কথা মনে থাকে না, তবে এই কথাটা এত গুরুত্বপূর্ণ যে যার জন্য আমার মনে আছে কিন্তু আমি

বলব, যদি কোন সময় এই সভায় একটা খারাপ অ্যালাউ হয়ে গিয়ে থাকে, তা হলে দুনিয়া ভর্তি যত খারাপ কথা আছে তা প্রতিদিন অ্যালাউ করে চলতে হবে, এর কোন যুক্তি নাই এবং তাও কথাটা কি প্রাসঙ্গিক সেখানে সেটা উঠেছিল, আপনার হয়ত মনে পড়বে, এটা সাধারণভাবে কমিউনিস্ট পার্টি সম্পর্কে অভিযোগ আনবার চেষ্টা করেছিলেন তখনকার দিনের একজন মন্ত্রী। এখানে একটা উনি প্রত্যক্ষ অভিযোগ করেছেন যে, এর সদস্যরা টাকা পয়সা নিয়ে ইনফর্মেসন দেন। (এ ভয়েসঃ নেতারা)। হ্যাঁ, নেতারা।

(হট্টগোল।)

এখানে অনেক সভ্য বা নেতা সম্ভবতঃ টাকা পয়সা নেন, নিয়ে ইনফর্মেসন দেন এই অভিযোগ তিনি তুলেছেন। আমার মনে হয় আমাদের এই ধারণা যে, অতীতে যদি এই রকম দু-একবার থেকে থাকে, তার নজির আছে এই হাউসে স্পীকার প্রত্যাহার করে নিয়েছিলেন, যেহেতু তিনি ভালভাবে বিচার-বিবেচনা করার পর উপলব্ধি করেছিলেন যে, এই ধরণের জিনিস থাকলে অ্যাসেম্বলীর সম্মান থাকে না। আজ যে কথা উঠেছে আমি ভাবতে পারছি না কেন হৈ চৈ হচ্ছে। আমি বলেছি সভায় যদি কোন নূতন অর্বাচীন সদস্য এই ধরনের উক্তি করেন, তার মানে নয় যদি করেন তা হলে হয়ত আমরা বিশেষ কিছু মনে করতাম না, কিন্তু একজন মন্ত্রী যদি এই ধরনের উক্তি করেন তখন তার গুরুত্ব অনেক বেশী হয়। কাজেই কোন সদস্যকে লক্ষ্য করে কথাটা বলা নয়, কথাটা হচ্ছে একটা অবস্থা যে উক্তি হয়ত চলতে পারে বা লোকে গ্রাহ্য করে না, সেই উক্তি আর একটা অবস্থায় অনেক বেশী অমার্জনীয় হয়ে দাঁড়ায়--এতে সভার বা সদস্যদের কি অপমান হল আমি বুঝতে পারলাম না। তার পরিবর্তে তিনি যদি আমাকে বিকৃতমস্তিষ্ক বলে আনন্দ পান, আমার কোন আপত্তি নেই। কারণ সভায় শক্ত শক্ত কথা প্রোভাইডেড যে তা আনপার্লামেন্টারী নয় বলার নিয়ম হয়ে আছে। চলছে, চলে, কিন্তু আনপার্লামেন্টারীও চলে যায়, খেয়াল হয় না, চলে যায়, কিন্তু যেখানে এই ধরনের গুরুতর ব্যাপার যে একটা পার্টিকে নাম ধরে সেই পার্টির অনেক নেতা এই ধরনের কাজ করেন বলে আমার কাছে ইনফর্মেসান আছে এবং সেই বলে তা যদি প্রচারিত হয়, তা হলে সেই পার্টি এবং তার মেম্বার প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়, হয়ত সেই হাউসের ডিগনিটি ক্ষতিগ্রস্ত হয়। এই হচ্ছে আমার বক্তব্য যে, এটা দু'বার বলার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। আপনি বিচার-বিবেচনা করে এবং মাননীয় মন্ত্রি-মহাশয়ের বক্তব্য শুনে রুলিং দেবেন।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় শ্রীলাহিড়ী তাঁর বক্তব্যের মধ্যে যে কথাগুলি বললেন, তার সঙ্গে পরে কিছু কথা যোগ বিয়োগ করেছেন, যেমন নূতন, যেমন যদি। তিনি নূতন কথাটা যোগ দিয়েছেন এবং দ্বিতীয়বারে যদি কথাটা যোগ দিয়েছেন। এখানে বক্তৃতা টেপ রেকর্ড হয়। আপনি যদি মিলিয়ে দেখেন তো সেটা নিশ্চয়ই দেখবেন। আর এই যে অর্বাচীন সদস্য এটা মোটেই সন্তোষজনক কথা নয়। এটাই আপনার কাছে পেশ করছি এবং এ বিষয়ে আপনার রুলিং প্রার্থনা করছি।

[3-00—3-10 p.m.]

**Mr. Speaker:** Honourable Members, a notice concerning an important question of breach of privilege was given to me but without going through it I wanted to know the actual points which the honourable Member, Mr. Besterwitch, wanted to make out of the speech of Shri Subrata Mukhopadhaya. Actually whether there is any prima facie case, I wanted to know from him, and for that reason without admitting it as a prima facie case under rule 227 I requested him to raise the point so that I can come to a conclusion whether there is any prima facie case in it or not. Now, I have heard so many honourable Members, viz., Mr. Besterwitch, Shri Somnath Lahiri, Shri Biswanath Mukherjee, Hon'ble Minister-in-charge of Parliamen-

*tary Affairs, Dr. Zainal Abedin, Shri Ajit Kumar Panja, Shri Kumar Dipti Sen Gupta, Shri Bimal Paik and so many others. I have given opportunities* to almost all the Members to make their submission regarding this very important matter to which Shri Besterwitch has drawn attention of the House and has pressed that really there is a prima facie case. The Hon'ble Minister-in-charge of Parliamentary Affairs very pertinently pointed out to me rule 224 on the question as to whether it is a breach of privilege. Because, specifically it has been stated in rule 224 as to what constitutes a breach of privilege, viz., it must concern a Member, the House or a Committee thereof. It has been pointed out and he has argued by quoting the statement of Shri Subrata Mukhopadhaya that it does not come within the mischief of rule 224. Dr. Zainal Abedin also has raised one additional point that it has not been placed in time—it has not been raised at the earliest opportunity—and he also supported the contentions made by the Hon'ble Minister of Parliamentary Affairs. Hon'ble Minister, Shri Ajit Kumar Panja, has also cited May's Parliamentary Practice 18th Edition, pages 65 and 66, and he has categorically stated that it does not come within the purview of breach of privilege and in support of his contention he has quoted the authority on the subject, i.e., May's Parliamentary Practice, 18th Edition. So also, Mr. Sen Gupta has supported the contentions raised by other Members. On the other side Shri Somnath Lahiri supporting Mr. Besterwitch has pointed out that it may not be technically always true that it would come within the purview of rule 224 but even then, technicalities should not always stand on the way.

As I have followed, the argument of Shri Lahiri is that the privilege of the entire House is in question and has been lowered by making some remarks by not an ordinary Member but by an important Member so to say a Member from the Treasury Bench, who is supposed to have some documents with him and while making that remark it may be that he had in his mind the name of any of the three honourable Members of the R.S.P. But that argument has been strongly refuted by Dr. Zainal Abedin and the language of the speech was also quoted by the Minister for Parliamentary Affairs. It has also been stated by Shri Ajit Panja that we cannot argue in between the lines but the lines as recorded in the proceedings and we should not go beyond that. It has been argued by Shri Somnath Lahiri that what the Hon'ble Minister, Shri Subrata Mukherjee, had in his mind is not clear, because—

"বহু নেতা আছেন, আমি তাঁদের চটাতে চাই না, যারা পুলিসের ইন্‌ফর্‌মারের কাজ করেন।"

Dr. Zainal Abedin has also said that after the speech of the honourable member, Shri Timir Baran Bhaduri, Shri Subrata Mukherjee was replying to the charges or the allegations that have been made by Shri Bhaduri regarding some affairs of youth organisation of Murshidabad district. I also remember it and in that context Shri Mukherjee was replying to the allegations made on the floor of the House by Shri Bhaduri. Now taking the argument of Shri Lahiri that while he was giving reply, the Minister might have in his mind some thing which is not clear, it may be that it was not in his mind but it has been presumed by some Members or outsiders that he has said about them. Now, I must frankly say that I had not permitted this privilege motion as a prima facie case but I only gave a chance to Mr. A. H. Besterwitch to raise the point and hear the other side. Unfortunately, Shri Subrata Mukherjee is absent from the House and he gave an intimation to me that he will be out of India and he also sought for my permission. He is expected to come back here most probably on the 8th. So far as I know the Business Advisory Committee will sit at 4 p.m. today and the House may sit till day after tomorrow and the next sitting will be on the 17th April. Of course there is such a proposal and it has not yet been finalised. So, as it is a very

important matter, I think let Shri Subrata Mukherjee come back and we hear from him. After that I shall give my ruling. I think that Shri Mukherjee can remove the doubts about this thing in one sentence.

[3-10—3-20 p.m.]

So, before giving my ruling on the point that has been raised by Shri A. H. Besterwitch, I think, Shri Subrata Mukherjee should be heard and he should be given a chance to express his mind as he is an important and respectable Member of this House.

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Speaker, Sir, a very serious matter has been raised. What Mr. Subrata Mukherjee spoke is on the record. What was in his mind is not the subject matter. I would most respectfully submit that a privilege motion has been raised and the House should not go beyond the records.

**Mr. Speaker:** Certainly.

**Shri Ananda Gopal Mukherjee:** Mr. Speaker, Sir, I want to say something on this point.

**Mr. Speaker:** Mr. Mukherjee, kindly take your seat, I am on my legs.

**Shri Ananda Gopal Mukherjee:** Sir, I beg of you a few minutes.

Sir, whatever has been on the record is to be taken into consideration in the matter of privilege question and not what is in the mind of a Member.

**Mr. Speaker:** I know that Mr. Mukherjee and I can give the ruling just now but for maintaining the decency, decorum, dignity and the standard that this House has so long maintained, I would like to give the Hon'ble Minister of State, Shri Subrata Mukherjee, a chance to speak something either against or in favour of the point that has been raised by Shri A. H. Besterwitch. Without disposing of the matter just now, the Chair, with a view to settling the matter once for all and for better interests, wants to be helped by Shri Subrata Mukherjee. The Chair wants to be enlightened by the Minister of State, the Chair wants to hear him. So I do not give any ruling just now. After hearing Shri Subrata Mukherjee I will give my final ruling. Thank you.

**Dr. Zainal Abedin:** Mr. Speaker, Sir, your ruling is final and we are deeply obliged to you. But your decision is creating a bad precedent and as our friend Shri Ananda Gopal Mukherjee has pointed out, there is no scope of personal explanation in a case like this. I would only submit to you to please reconsider your decision because it is creating a bad precedent.

**Mr. Speaker:** No, No precedent is going to be created. The Chair wants to be helped by Shri Subrata Mukherjee on the point of privilege that has been raised by Shri A. H. Besterwitch.

**Shri Kashi Kanta Maitra:** Mr. Speaker, Sir, in all humility I would submit that this is undeniably going to create a new precedent. I would appeal to your goodself to recall that never before, during at least 10 years of my experience, was such a recourse adopted because I may remind you Mr. Speaker, Sir, that in 1971, when you were presiding in this august body, during the tenure of office of the Democratic Coalition Government, I, as Food Minister was being subjected to a barrage of questions, during question hour, by some Marxist Members in this House. Many of the Members present in the House may recall that insinuations were thrown at me by honourable Member like